পাইয়াছি এবং তাঁহার শরণাপন্ন হইয়াছি। এক্ষণে তদীয় উপদেশ অনুসারে মন্ত্রসাধন করিতেছি। তোমাদিগকে বহু কাল না দেখিয়া অতিশয় উৎকণ্ঠিত ও চলচ্চিত্ত হইয়াছিলাম; তাহাতেই একবার কিয়ৎক্ষণের নিমিত্ত দর্শন করিতে আসিয়াছি। সম্প্রতি জন্মের মত বিদায় লইয়া যোগসাধনার্থে প্রস্থান করিব।"

গুণাকর এই বলিয়া প্রস্থানের উদ্যম করিলে তাহার জননী বাষ্পকুললোচনে শোকাকুল-বচনে কহিতে লাগিলেন, "বৎস! এ তোমার যোগাভ্যাসের সময় নয়। গৃহস্থাশ্রমে থাকিয়া গৃহধর্ম্ম প্রতিপালন কর, তাহা হইলেই তুমি যোগাভ্যাসের সম্পূর্ণ ফল পাইবে! গৃহস্থাশ্রম সকল আশ্রমের মূল এবং সকল আশ্রম অপেক্ষা উৎকৃষ্ট। বিশেষতঃ পরমগুরু পিতা-মাতার শুশ্রূষা করাই পুত্রের প্রধান ধর্ম্ম। অতএব যাবৎ আমরা জীবিত আছি, তাবৎ তোমার তীর্থযাত্রা বা যোগাভ্যাসের প্রয়োজন নাই। আমাদের শুশ্রূষা কর, তাহাতেই পরম ধর্ম্মলাভ হইবে। আর বিবেচনা কর, তুমি আমার একমাত্র পুত্র; মা বলিয়া সম্ভাষণ করিতে দ্বিতীয় ব্যক্তি আমার নাই। অন্ধের যষ্টির ন্যায় তুমি আমাদের জীবনের একমাত্র অবলম্বন। আমরা তোমায় বিদায় দিয়া কোন ক্রমে প্রাণধারণ করিতে পারিব না। যদি নিতান্তই যোগাভ্যাসের বাসনা হইয়া থাকে, অন্ততঃ আমাদের মৃত্যু পর্য্যন্ত অপেক্ষা কর; পরে ইচ্ছানুরূপ ধর্ম্মোপার্জ্জন করিবে।"

গুণাকর শুনিয়া ঈষৎ হাস্য করিল এবং কহিল, "এই মায়াময় সংসার অতি অকিঞ্চিৎকর। ইহাতে লিপ্ত থাকিলে কেবল জন্মমৃত্যুপরম্পরারূপ দুর্ভেদ্য শৃঙ্খলে বদ্ধ থাকিতে হয়। প্রত্যক্ষ পরিদৃশ্যমান পদার্থমাত্রই মায়াপ্রপঞ্চ, বাস্তবিক কিছুই নহে। কে কাহার পিতা, কে কাহার মাতা, কে কাহার পুত্র? সকলই ভ্রান্তিমূলক। অতএব আর আমি বৃথা মায়ায় মুগ্ধ হইব না এবং শ্রেয়ঃ সাধন বোধ করিয়া যে পথ অবলম্বন করিয়াছি তাহা ছাড়িতে পরিব না।" এই বলিয়া পিতা-মাতার চরণে সাষ্টাঙ্গ প্রণিপাত করিয়া প্রস্থান করিল এবং সন্ন্যাসীর আশ্রমে উপস্থিত হইয়া অগ্নিপ্রবেশ পূর্ব্বক মন্ত্রসাধনে যত্ন করিতে লাগিল; কিন্তু কৃতকার্য্য হইতে পারিল না।

ইহা কহিয়া বেতাল বিক্রমাদিত্যকে জিজ্ঞাসা করিল, "মহারাজ! কি কারণে ব্রাহ্মণ সাধন করিয়া সিদ্ধ হইতে পারিল না, বল।" বিক্রমাদিত্য কহিলেন, "একাগ্রচিত্ত না হইলে মন্ত্র সিদ্ধ হয় না। ব্রাহ্মণের মনে একান্ত নিষ্ঠা ছিল না; সেই বৈগুণ্য বশতঃ তাহার সাধনা বিফল হইল।" ইহা শুনিয়া বেতাল কহিল, "যে সাধক মন্ত্র সিদ্ধ করিবার উদ্দেশে ক্লেশস্বীকার করিল, সে একাগ্রচিত্ত হয় নাই, তাহার প্রমাণ কি?" বিক্রমাদিত্য কহিলেন, "সে একাগ্রচিত হইলে পিতামাতার নিমিত্ত চলচ্চিত্ত হইত না এবং মধ্যে যোগে ভঙ্গ দিয়া তাঁহাদের দর্শনে যাইত না। ফলতঃ সকলই অদৃষ্টমূলক, নতুবা যোগাভ্যাস দ্বারা সর্ব্বাংশে নির্ম্মম ও জ্ঞানসম্পন্ন হইয়াও কি নিমিত্ত সিদ্ধপ্রায় সাধনফলে বঞ্চিত হইল বল।"

ইহা শুনিয়া বেতাল পূর্ব্বকৃত অঙ্গীকার স্মরণ করিয়া পূর্ববৎ সেই বৃক্ষে গিয়া লম্বমান হইল; রাজা বিক্রমাদিত্যও পশ্চাৎ পশ্চাৎ ধাবমান হইয়া তাহাকে বৃক্ষ হইতে অবতারণ পূর্ব্বক স্কন্ধে করিয়া সন্ন্যাসীর আশ্রমাভিমুখ চলিলেন।

---

# অষ্টাদশ উপাখ্যান

বেতাল কহিল, মহারাজ, কুবলয়পুরে ধনপতি নামে এক সম্পত্তিপন্ন বণিক্ ছিলেন। তিনি ধনবতীনাম্নী নিজ কন্যার গৌরীকালে গৌরীদত্ত নামক ধনাঢ্য বণিকের সহিত বিবাহ দিলেন। কিয়ৎকাল পরে ধনবতীর এক কন্যা জন্মিল। গৌরীদত্ত কন্যার নাম মোহিনী রাখিলেন। কালক্রমে তিনি লোকান্তর প্রাপ্ত হইলে, তদীয় জ্ঞাতিবর্গ ধনবতীকে অসহায়িনী দেখিয়া তাহার সর্ব্বস্ব অপহরণ করিল। সে নিতান্ত দুরবস্থাগ্রস্ত হইয়া কন্যা লইয়া এক তমিস্রা রজনীতে পিত্রালয়ে প্রস্থান করিল।

কিয়দ্দূর গমন করিয়া পথ ভুলিয়া উহারা এক শ্মশানে উপস্থিত হইল। তথায় এক চোর রাজদণ্ড অনুসারে তিনদিন শূলে আরোপিত ছিল; বিধিবিপাকে সে পর্য্যন্ত তাহার প্রাণপ্রয়াণ হয় নাই। দৈবযোগে ধনবতীর দক্ষিণ কর চোরের চরণে সংলগ্ন হইলে সে সাতিশয় ব্যথিত হইয়া কহিল, "তুমি কে, কি নিমিত্ত এ মনোদুঃখের সময়ে আমার মর্ম্মান্তিক যাতনা দিলে?" ধনবতী কহিল, জ্ঞান পূর্ব্বক আমি তোমাকে যাতনা দিই নাই! যাহা হউক, আমার অপরাধ ক্ষমা কর।" অনন্তর আত্মপরিচয় দিয়া সে চোরকে জিজ্ঞাসা করিল, "তুমি কে, কি নিমিত্ত শ্মশানে আছ ও কিরূপ দুঃখভোগ করিতেছ বল।"

চোর কহিল, "আমি বণিকজাতি, চৌর্য্যাপরাধে শূলে আরোপিত হইয়াছি, অদ্য তৃতীয় দিবস তথাপি প্রাণনির্গত হইতেছে না; তাহাতেই যার পর নাই যাতনাভোগ করিতেছি। জন্মকালে জ্যোতির্ব্বিদেরা গণনা দ্বারা স্থির করিয়াছিলেন, অবিবাহিত অবস্থায় আমার মৃত্যু হইবে না। যাবৎ বিবাহ না হইতেছে, তাবৎ আমায় এই অবস্থায় দুঃসহ যাতনা ভোগ করিতে হইবে। যদি তুমি কৃপা করিয়া কন্যাদান কর, তবেই আমি এ অসহ্য যাতনা হইতে পরিত্রাণ পাই। আমার চিরসঞ্চিত স্বুবর্ণরাশি আছে; যদি আমার প্রার্থনা পূর্ণ কর, সমস্ত তোমায় দিই।"

ধনবতী অর্থলোভে বিমূঢ় হইয়া মনে মনে মলিম্লুচের প্রার্থনায় সম্মতপ্রায় হইল এবং কহিল, "তুমি যে প্রস্তাব করিলে, তাহাতে আমার আপত্তি নাই, কিন্তু আমার দৌহিত্রমুখদর্শনের ঐকান্তিক অভিলাষ আছে, তোমায় কন্যাদান করিলে আমার সে অভিলাষ পূর্ণ হয় না।" এই কথা শুনিয়া চোর কহিল, "তুমি এখন কন্যাদান করিয়া আমায় যাতনা হইতে মুক্ত কর। আমি অনুমতি দিতেছি, তোমার কন্যার বয়ঃপ্রাপ্তি হইলে কোন ব্রাহ্মণতনয়কে ধনদান দ্বারা সম্মত করিয়া তাহা দ্বারা ক্ষেত্রজ পুত্র উৎপন্ন করিয়া লইবে, তাহা হইলে তোমারও বাসনা পূর্ণ হইল, আমিও দুঃসহ যাতনা হইতে পরিত্রাণ পাইলাম।"

ধনবতী কন্যা সম্প্রদান করিল। তখন চোর কহিল, "ঐ পুরোবর্ত্তী গ্রামের পশ্চিম প্রান্তে আমার গৃহ। গৃহের পূর্ব্বভাগে কূপের নিকট এক বটবৃক্ষ দেখিতে পাইবে, তাহার মূলে আমার সমস্ত সম্পত্তি নিহিত আছে, যাইয়া গ্রহণ কর।" ইহা কহিবামাত্র চোরের প্রাণবিয়োগ হইল, ধনবতীও চৌর নির্দ্দিষ্ট ন্যগ্রোধবৃক্ষের মূল খনন পূর্ব্বক সমস্ত স্বর্ণমুদ্রা হস্তগত করিয়া পিত্রালয়ে প্রস্থান করিল। পরে সে পিতাকে আদ্যোপান্ত সমস্ত বৃত্তান্ত অবগত করাইয়া তাঁহার হস্তে সম্পত্তি সমর্পণ পূর্ব্বক তদীয় আবাসে অবস্থিতি করিতে লাগিল।

কালক্রমে মোহিনী যৌবনবতী হইল। সে একদিন স্বীয় সহচরীর সহিত গবাক্ষ দিয়া রথ্যা নিরীক্ষণ করিতেছে, এমন সময় দৈব্যযোগে এক পরম সুন্দর বিংশতিবর্ষীয় ব্রাহ্মণতনয় তথায় উপস্থিত হইল। তাহাকে নয়নগোচর করিয়া মোহিনীর মন মোহিত হইল; তখন সে আপন সহচরীকে কহিল, "তুমি এই ব্রাহ্মণকুমারকে আমার মার নিকটে লইয়া যাও।" সখী ব্রাহ্মণতনয়কে তাহার জননীর নিকটে

উপস্থিত করিলে, সে চৌরবৃত্তান্ত স্মরণ করিয়া তাহাকে প্রার্থনানুরূপ অর্থ দিয়া মোহিনীর পুত্রোৎপাদনার্থে নিযুক্ত করিল।

মোহিনী গর্ভবতী ও যথাকালে পুত্রবতী হইল; সূতিকাষষ্ঠীর রজনীতে সেস্বপ্নে দেখিল, দুই হস্ত, পঞ্চ মস্তক, প্রতি মস্তকে তিন তিন চক্ষু ও এক এক অর্দ্ধচন্দ্র, অতি দীর্ঘ জটাভার পৃষ্ঠদেশে লম্বমান, দক্ষিণ হস্তে ত্রিশূল, বাম হস্তে নরকপাল, ব্যঘ্রচর্ম্ম পরিধান, ভুজঙ্গের মেখলা, উজ্জ্বল রজতগিরির ন্যায় কলেবর, অতি শুভ্র নাগযজ্ঞোপবীত, সর্ব্বাঙ্গ ভস্মভূষিত এবংবিধ আকার ও বেশবিশিষ্ট বৃষভারূঢ় এক পুরুষ তাহার সম্মুখে আসিয়া কহিতেছেন, "বৎসে মোহিনী! তোমার পুত্র জন্মিয়াছে, এ জন্য আমি অতিশয় আহ্লাদিত হইয়াছি। এই বালক ক্ষণজন্মা। তুমি আমার আজ্ঞা অনুসারে ঐ শিশুকে সহস্র স্বর্ণ সহিত পেটকের মধ্যগত করিয়া কল্য অর্দ্ধরাত্রসময়ে রাজদ্বারে রাখিয়া আসিবে। রাজা তাহাকে পুত্রনির্বিশেষে প্রতিপালন করিবেন। রাজার স্বর্গারোহণের পর তোমার পুত্র তদীয় সিংহাসনে অধিরূঢ় হইয়া ক্রমে ক্রমে নিজ প্রতাপে ও নীতিবিদ্যাপ্রভাবে সসাগরা সদ্বীপা পৃথিবীর অদ্বিতীয় অধিপতি হইবে।"

মোহিনীর নিদ্রাভঙ্গ হইল। সে সমস্ত স্বপ্নবৃত্তান্ত স্বীয় জননীর গোচর করিল। ধনপতি শুনিয়া অতিশয় আনন্দিত হইল এবং পরদিন নিশীথ সময়ে ঐ শিশুকে সহস্র স্বর্ণ মুদ্রা সহিত পেটকের মধ্যে স্থাপিত করিয়া রাজদ্বারে রাখিয়া আসিল। সেই সময়ে রাজাও স্বপ্নে দেখিতেছেন, পূর্ব্বোক্তপ্রকার পুরুষ তাঁহার সম্মুখবর্ত্তী হইয়া কহিতেছেন, "মহারাজ! গাত্রোত্থান কর; এক পেটকমধ্যশায়ী চক্রবর্ত্তিলক্ষণাক্রান্ত সন্তান তোমার দ্বারদেশে উপনীত, অবিলম্বে উহাকে আনিয়া পুত্রনির্বিশেষে প্রতিপালন কর। উত্তরকালে সেই তোমার উত্তরাধিকারী হইবে।"

রাজার নিদ্রাভঙ্গ হইল। তখন তিনি, রাজমহিষীকে জাগরিত করিয়া স্বপ্নবৃত্তান্ত শুনাইলেন। অনন্তর উভয়েই দ্বারদেশে গিয়া পেটক পতিত দেখিয়া যৎপরোনাস্তি আহ্লাদিত হইলেন এবং তৎক্ষণাৎ পেটকের মুখ উদ্ঘাটিত করিয়া দেখিলেন, বালকের রূপে পেটক আলোকপূর্ণ হইয়া আছে। রাজ্ঞী সেই শিশুকে ক্রোড়ে লইয়া অগ্রগামিনী হইলেন; রাজা স্বর্ণমুদ্রা গ্রহণ পূর্ব্বক তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিলেন।

প্রভাত হইবামাত্র রাজা সামুদ্রিকবেত্তা পণ্ডিতগণকে আনাইয়া দেবপ্রসাদলব্ধ বালকের লক্ষণপরীক্ষার্থে আজ্ঞা প্রদান করিলেন। তাঁহারা সেই শিশুকে দৃষ্টিগোচর করিয়া কহিলেন, "মহারাজ! আপাততঃ তিন স্পষ্ট সুলক্ষণ দৃষ্ট হইতেছে; দীর্ঘ আকার, উন্নত ললাট, বিস্তৃত বক্ষঃস্থল।" অনন্তর তাঁহারা সবিশেষ পরীক্ষা করিয়া কহিলেন, "সামুদ্রিক শাস্ত্রে পুরুষের দ্বাত্রিংশৎ শুভলক্ষণ নির্দ্দিষ্ট আছে। মহারাজ! সেই সমুদয় এই একাধারে লক্ষিত হইতেছে। এই বালক সমস্ত পৃথিবীর সম্রাট্ হইবেন। সন্দেহ নাই।"

রাজা পরম পরিতোষ প্রাপ্ত হইলেন এবং পারিতোষিক প্রদান পূর্ব্বক ব্রাহ্মণদিগকে বিদায় করিয়া দীন, দরিদ্র, অনাথ প্রভৃতিকে প্রার্থনাধিক অর্থ দান করিলেন। ষষ্ঠ মাসে অন্নপ্রাশন দিয়া তিনি বালকের নাম হরদত্ত রাখিলেন। বালক অল্পকাল মধ্যে চতুর্দ্দশ বিদ্যায় পারদর্শী হইলেন এবং রাজার লোকান্তরপ্রাপ্তি হইলে তদীয় সিংহাসনে অধিরোহণ করিয়া ক্রমে ক্রমে সমস্ত ভূ-মণ্ডলে একাধিপত্যস্থাপন করিলেন।

কিয়ৎকাল পরে হরদত্ত তীর্থযাত্রায় নির্গত হইয়া প্রথমতঃ পিতৃকৃত্য-সম্পাদনার্থে গয়াধামে উপস্থিত হইলেন। ফল্গুতীরে যথাবিধি শ্রাদ্ধ করিয়া রাজা পিতৃপিণ্ডদানে উদ্যত হইলে নদীর মধ্য হইতে পিণ্ডগ্রহণার্থে তিনজনের তিন দক্ষিণ হস্ত যুগপৎ নির্গত হইল; প্রথম ক্ষেত্রিক চোরের, দ্বিতীয় বীজী ব্রাহ্মণের, তৃতীয় প্রতিপালক রাজার।

ইহা কহিয়া বেতাল জিজ্ঞাসা করিল, "মহারাজ! ইহাদের মধ্যে কোন্ ব্যক্তি শাস্ত্র ও যুক্তি অনুসারে হরদত্তদত্ত পিণ্ডের অধিকারী হইতে পারে?" রাজা বলিলেন, "চোর।" বেতাল কহিল, "অন্যেরা কি অপরাধ করিয়াছে?" রাজা বলিলেন, "ব্রাহ্মণ অর্থ লইয়া বীজ বিক্রয় করিয়াছেন; রাজাও সহস্র সুবর্ণ লইয়া প্রতিপালন করিয়াছেন; এ জন্য তাঁহারা পিণ্ডগ্রহণে অধিকারী হইতে পারেন না।"

ইহা শুনিয়া বেতাল পূর্ব্ববৎ পুনর্ব্বার গিয়া বৃক্ষোপরি লম্বমান হইলে রাজাও তাহাকে পুনরায় অবতারণ ও স্কন্ধে স্থাপন করিয়া সন্ন্যাসীর নিকট চলিলেন।

## ঊনবিংশ উপাখ্যান

বেতাল কহিল, মহারাজ, চিত্রকূট নগরে রূপদত্ত নামে রাজা ছিলেন। তিনি একদিন একাকী অশ্বে আরোহণ করিয়া মৃগয়ায় গমন করিলেন। মৃগের অন্বেষণে বনে বনে অনেক ভ্রমণ করিয়া পরিশেষে তিনি এক ঋষির আশ্রমে উপস্থিত হইলেন। তথায় এক অতি মনোহর সরোবর ছিল। তিনি তাহার তীরে গিয়া দেখিলেন, কমল সকল প্রফুল্ল হইয়া আছে, মধুকরেরা মধুপানে মত্ত হইয়া গুন্ গুন্ রবে গান করিতেছে; হংস, সারস, চক্রবাক প্রভৃতি জলবিহঙ্গগণ তীরে ও নীরে বিহার করিতেছে; চারিদিক্ কিশলয়ে ও কুসুমে সুশোভিত ও নানাবিধ পাদপসমূহ বসন্তলক্ষ্মীর সৌভাগ্য বিস্তার করিতেছে, সর্ব্বতঃ শীতল সুগন্ধ গন্ধবহের মন্দ মন্দ সঞ্চার হইতেছে। রাজা নিতান্ত পরিশ্রান্ত ছিলেন, বৃক্ষমূলে অশ্ববন্ধন করিয়া তথায় উপবেশন পূর্ব্বক শ্রান্তিদূর করিতে লাগিলেন।

কিয়ৎক্ষণ পরে এক ঋষিকন্যা আসিয়া স্নানার্থ সরোবরে অবগাহন করিল। রাজা দর্শনমাত্র অতিমাত্র মোহিত ও জ্ঞানরহিত হইলেন। স্নানক্রিয়া সমাপন করিয়া ঋষিতনয়া আশ্রমাভিমুখী হইলে রাজা তাহার সম্মুখবর্ত্তী হইয়া কহিলেন, "ঋষিকন্যে! তোমার এ কেমন ধর্ম্ম? আমি আতপে তাপিত হইয়া বিশ্রামার্থে তোমার আশ্রয়ে অতিথি হইলাম, তুমি এমনি আতিথেয়ী যে, সম্ভাষণ দ্বারাও আমার সংবর্দ্ধনা করিলে না।" ঋষিতনয়া শুনিয়া দণ্ডায়মান হইলেন।

এই অবসরে ঋষিও বনান্তর হইতে ফল, পুষ্প, কুশ, সমিধ প্রভৃতি আহরণ করিয়া প্রত্যাবৃত্ত হইলেন। রাজা দর্শনমাত্র আত্মপরিচয় প্রদান পূর্ব্বক সাষ্টাঙ্গ প্রণিপাত করিলে ঋষি 'অভীষ্টসিদ্ধির্ভবতু' বলিয়া আশীর্ব্বাদ করিলেন। রাজা আশীর্ব্বাদ শ্রবণে মনে মনে তুষ্ট অভিসন্ধি করিয়া কৃতাঞ্জলি হইয়া নিবেদন করিলেন, "মহাশয়! আমরা চিরকাল শুনিয়া আসিতেছি, ঋষিবাক্য কস্মিন্‌কালেও ব্যর্থ হয় না। আপনি আশীর্ব্বাদ করিলেন, আমার অভিলাষ পূর্ণ হউক; কিন্তু আমি তাহার কোন সম্ভাবনা দেখিতেছি না।" ঋষি কহিলেন, "আমি বলিতেছি, অবশ্যই তোমার অভিলাষ পূর্ণ হইবে।" তখন রাজা অম্লানবদনে বলিলেন, "আমি এই কন্যার পাণিগ্রহণে অভিলাষ করিয়াছি।"

ঋষি রাজার দুরভিপ্রায় শ্রবণে মনে মনে নিরতিশয় কুপিত হইয়াও স্বীয় আশীর্ব্বাদবাক্যের বৈয়র্থ্যপরিহারের নিমিত্ত রাজাকে কন্যা সম্প্রদান করিলেন। রাজা নবপ্রণয়িনীকে সমভিব্যাহারিণী করিয়া রাজধানী অভিমুখে চলিলেন। পথিমধ্যে রজনী উপস্থিত হইল। রাজা ও রাজপ্রেয়সী যথাসম্ভব ফল-মূলাদি দ্বারা কথঞ্চিৎ ক্ষুধানিবৃত্তি করিয়া তরুতলে শয়ন করিলেন।

অর্দ্ধরাত্রসময়ে এক দুর্দ্দান্ত রাক্ষস আসিয়া রাজাকে জাগরিত করিয়া কহিল, "আমি অত্যন্ত

ক্ষুধার্ত্ত হইয়া আসিয়াছি, তোমার ভার্য্যাকে ভক্ষণ করিব।" রাজা কহিলেন, "তুমি আমার প্রাণাধিকা প্রেয়সীর প্রাণহিংসায় বিরত হও ; অন্য যাহা চাহিবে, তাহাই দিব।" তখন রাক্ষস কহিল, "যদি তুমি প্রশস্তমনে স্বহস্তে দ্বাদশবর্ষীয় ব্রাহ্মণকুমারের মস্তকচ্ছেদন করিয়া আমার হস্তে দিতে পার, তাহা হইলে তোমার প্রিয়তমার প্রাণবধে ক্ষান্ত হই।" রাজা প্রিয়তমার প্রাণরক্ষার্থে ব্রহ্মহত্যাতেও সম্মত হইলেন এবং কহিলেন, "তুমি সপ্তম দিবসে আমার রাজধানীতে যাইবে ; সেই দিন আমি তোমার অভিলষিত সম্পন্ন করিব।"

এইরূপে রাজাকে ব্রহ্মবধপ্রতিজ্ঞায় আবদ্ধ করিয়া রাক্ষস প্রস্থান করিল। রাজাও প্রভাত হইবামাত্র প্রেয়সী সমভিব্যাহারে রাজধানীতে গিয়া প্রধান মন্ত্রীর সমক্ষে রাক্ষসবৃত্তান্ত বর্ণন করিলেন। মন্ত্রী কহিলেন, "মহারাজ! আপনি এ জন্য উৎকণ্ঠিত হইবেন না। আমি অনায়াসে উহা সম্পন্ন করিয়া দিব।" রাজা মন্ত্রিবাক্যে নির্ভর করিয়া নিশ্চিন্ত হইয়া নবপ্রণয়িনীর সহিত পরম সুখে কালযাপন করিতে লাগিলেন।

মন্ত্রী এক পুরুষপ্রমাণ কাঞ্চনময়ী প্রতিমা নির্ম্মিত করাইয়া মহামূল্য অলঙ্কারে মণ্ডিত করিয়া নগরের চতুষ্পথে স্থাপিত করিলেন এবং প্রচার করিয়া দিলেন, 'যে ব্রাহ্মণ বলিদানার্থে স্বীয় দ্বাদশবর্ষীয় পুত্র দিবেন, তিনি এই প্রতিমা পাইবেন।' এক অতি দরিদ্র ব্রাহ্মণের দ্বাদশবর্ষীয় পুত্র ছিল। তিনি ঘোষণার বিষয় অবগত হইয়া ব্রাহ্মণীকে বলিলেন, "দেখ, নির্দ্ধন ব্যক্তির সংসারাশ্রমে বাস করা বিড়ম্বনা মাত্র। ধনই সকল ধর্ম্মের ও সকল সুখের মূল। আমি জন্মদরিদ্র ; এ পর্য্যন্ত সাংসারিক কোন সুখের মুখ দেখিতে পাইলাম না। এক্ষণে ধনাগমের এই এক সহজ উপায় উপস্থিত। যদি তুমি মত কর, পুত্র দিয়া স্বর্ণময়ী প্রতিমা লইয়া আসি। তাহা হইলে যত দিন বাঁচিব, পরম সুখে কালযাপন করিতে পারিব।"

ব্রাহ্মণী সম্মতা হইলেন। ব্রাহ্মণ পুত্র দিয়া, প্রতিমা লইয়া তদ্বিক্রয় দ্বারা ধন সংগ্রহ করিলেন। সপ্তম দিনে প্রত্যূষ-সময়ে রাক্ষস রাজার সহিত সাক্ষাৎ করিবামাত্র মন্ত্রী দ্বাদশবর্ষীয় ব্রাহ্মণকুমার ও তীক্ষ্ণধার খড়্গ আনিয়া রাজার সম্মুখে রাখিলেন। অনন্তর রাজা শিরশ্ছেদনার্থে খড়্গ উত্তোলিত করিলে ব্রাহ্মণকুমার অবনতবদনে ঈষৎ হাস্য করিল। রাজা অম্লানবদনে তাহার মস্তকচ্ছেদন করিলেন। তদীয় ছিন্ন মস্তক রাক্ষসের হস্তে অর্পিত হইল।

ইহা কহিয়া বেতাল জিজ্ঞাসা করিল, "মহারাজ, মৃত্যুসময়ে সকলে রোদন করিয়া থাকে ; বালক হাস্য করিল কেন, বল।" রাজা কহিলেন, "বাল্যকালে পিতামাতা প্রতিপালন ও রক্ষণাবেক্ষণ করেন, তৎপরে কোন বিপদ্ ঘটিলে রাজা রক্ষা করিয়া থাকেন ; কিন্তু আমার ভাগ্যদোষে বিপরীত হইল। পিতা-মাতা অর্থলোভে বিক্রয় করিলেন, প্রাণভয়ে যে রাজার শরণাগত হইব, তিনিই স্বয়ং মস্তকচ্ছেদনে উদ্যত। মনে মনে এই আলোচনা করিয়া সে হাস্য করিয়াছিল।"

ইহা শুনিয়া বেতাল পুনর্ব্বার পূর্ব্ববৎ বৃক্ষোপরি লম্বমান হইলে রাজাও পুনরায় গিয়া তাহাকে অবতারণ ও স্কন্ধে স্থাপন পূর্ব্বক সন্ন্যাসীর নিকট চলিলেন।

# বিংশ উপাখ্যান

বেতাল কহিল, মহারাজ, বিশাল-নগরে অর্থদত্ত নামে ধনাঢ্য বণিক ছিলেন। তিনি কমল-পুরবাসী মদনদাস বণিকের সহিত আপন কন্যা অনঙ্গমঞ্জরীর বিবাহ দিয়াছিলেন। কিছু দিন পরে মদনদাস ভার্য্যাকে তদীয় পিত্রালয়ে রাখিয়া বাণিজ্যার্থ দেশান্তরে প্রস্থান করিল।

একদিন অনঙ্গমঞ্জরী গবাক্ষ দ্বারা রাজপথ নিরীক্ষণ করিতেছে, এমন সময়ে কমলাকর নামে সুকুমার ব্রাহ্মণকুমার তথায় উপস্থিত হইল। উভয়ের নয়নে নয়নে আলিঙ্গন হইলে পরস্পর পরস্পরের রূপ-লাবণ্য দর্শনে মোহিত হইল। ব্রাহ্মণকুমার নিতান্ত ব্যাকুল হইয়া গৃহগমন পূর্ব্বক প্রিয়-বয়স্যের নিকট স্বীয় বিরহবেদনা নির্দ্দেশ করিয়া বিচেতন ও শয্যাগত হইল। তাহার সখা, উশীরানুলেপন, চন্দনবারি-সেচন, সরসকমলদলশয্যা, জলার্দ্র তালবৃন্তসঞ্চালন প্রভৃতি দ্বারা শুশ্রূষা করিতে লাগিল।

এ দিকে অনঙ্গমঞ্জরীও অনঙ্গশর-প্রহারে জর্জ্জরিতাঙ্গী হইয়া ধরাশয্যা অবলম্বন করিলে তাহার সখী সবিশেষ জিজ্ঞাসা দ্বারা সমস্ত অবগত হইয়া প্রবোধদানচ্ছলে অনেক ভর্ৎসনা করিল। তখন সে কহিল, "সখি, আমি নিতান্ত অবোধ নহি, কিন্তু মন আমার প্রবোধ মানিতেছে না। নির্দ্দয় কন্দর্পের নিরন্তর শরপ্রহারে আমি জর্জ্জরিত হইয়াছি। আর যাতনা সহ্য হয় না। যদি সেই চিত্তচোরকে ধরিয়া দিতে পার, তবেই প্রাণধারণ করিব নতুবা নিঃসন্দেহে আত্মঘাতিনী হইব।"

ইহা কহিয়া অনঙ্গমঞ্জরী অশ্রুপূর্ণনয়নে অবিশ্রান্ত দীর্ঘ-নিশ্বাস পরিত্যাগ করিতে লাগিল। তাহার সহচরী কালবিলম্ব অনুচিত বিবেচনা করিয়া কমলাকরের আলয়ে গমন পূর্ব্বক তাহাকেও স্বীয় সহচরীর তুল্যাবস্থ দেখিয়া মনে মনে কহিতে লাগিল, 'দুরাত্মা কন্দর্পের কিছুই অসাধ্য নাই; কি স্ত্রী, কি পুরুষ সকলকেই সমানরূপে স্বীয় কুসুমময় শরাসনের বশবর্ত্তী করিয়া রাখিয়াছে।' অনন্তর সে কমলাকরের নিকট বলিল, "অর্থদত্ত শেঠের কন্যা অনঙ্গমঞ্জরী প্রার্থনা করিতেছে, তুমি তাহার প্রাণদান কর।" কমলাকর শ্রবণমাত্র অতিমাত্র উল্লাসিত হইয়া গাত্রোত্থান করিল এবং কহিল, "আপাততঃ তুমি এই অমৃতবর্ষী মনোহর বাক্য দ্বারা আমার প্রাণদান করিলে।"

তৎপরে সহচরী কমলাকরকে সমভিব্যাহারে লইয়া অনঙ্গমঞ্জরীর বাসগৃহে উপস্থিত হইয়া দেখিল, সে প্রাণত্যাগ করিয়াছে। অমনই কমলাকর 'হা প্রেয়সি!' বলিয়া দীর্ঘ-নিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক ভূতলে পতিত ও তৎক্ষণাৎ পঞ্চত্ব প্রাপ্ত হইল।

অনঙ্গমঞ্জরীর গৃহজন আদ্যোপান্ত সমস্ত বৃত্তান্ত অবগত হইয়া উভয়কে শ্মশানে লইয়া এক চিতায় অগ্নিদান করিল। দৈবযোগে অর্থদত্তের জামাতা মদনদাসও সেই সময়ে শ্বশুরালয়ে উপস্থিত হইল এবং নিজ ভার্য্যা অনঙ্গমঞ্জরীর মৃত্যুবৃত্তান্ত শুনিয়া হাহাকার করিতে করিতে ঊর্দ্ধশ্বাসে শ্মশানে গিয়া জ্বলন্ত চিতায় ঝম্পপ্রদান পূর্ব্বক প্রাণত্যাগ করিল।

ইহা কহিয়া বেতাল জিজ্ঞাসা করিল, "মহারাজ, এই তিনের মধ্যে কোন্ ব্যক্তি অধিক ইন্দ্রিয়দাস?" রাজা কহিলেন, "মদনদাস।" বেতাল বলিল, "কেন?" রাজা কহিলেন, "অনঙ্গমঞ্জরী পরপুরুষে অনুরাগিণী হইয়া তাহার বিরহে প্রাণত্যাগ করিল, তাহাতে মদনদাসের অন্তঃকরণে অণুমাত্র বিরাগ জন্মিল না; প্রত্যুত তদীয় মৃত্যুশ্রবণে প্রাণধারণে অসমর্থ হইয়া অগ্নিপ্রবেশ করিল।"

ইহা শুনিয়া বেতাল পুনর্ব্বার পূর্ব্ববৎ বৃক্ষোপরি লম্বমান হইলে রাজাও পুনরায় গিয়া তাহাকে অবতারণ ও স্কন্ধে স্থাপন পূর্ব্বক সন্ন্যাসীর নিকটে চলিলেন।

## একবিংশ উপাখ্যান

বেতাল কহিল, মহারাজ, জয়স্থল নগরে বিষ্ণুস্বামী নামে ধর্ম্মাত্মা ব্রাহ্মণ ছিলেন। তাঁহার চারি পুত্র; জ্যেষ্ঠ দ্যূতাসক্ত, মধ্যম লম্পট, তৃতীয় নির্লজ্জ, চতুর্থ নাস্তিক; ব্রাহ্মণ পুত্রগণের গর্হিত ব্যবহার ও কদাচার দর্শনে সাতিশয় বিরক্ত হইয়া একদিন চারি জনকে একত্র করিয়া এইরূপ ভর্ৎসনা করিতে লাগিলেন, "যে ব্যক্তি দ্যূতক্রীড়ায় আসক্ত হয়, কমলা ভ্রান্তিক্রমেও তাহার প্রতি কৃপাদৃষ্টি করেন না। ধর্ম্মশাস্ত্রে লিখিত আছে, নাসাকর্ণচ্ছেদন পূর্ব্বক গর্দ্দভে আরোহণ করাইয়া দ্যূতাসক্ত ব্যক্তিকে দেশ হইতে বহিষ্কৃত করিবে। দ্যূতাসক্ত ব্যক্তি হিতাহিতবিবেচনারহিত ও ধর্ম্মাধর্ম্মজ্ঞানশূন্য হয়। ধর্ম্মনন্দন রাজা যুধিষ্ঠির দ্যূতাসক্ত হইয়া সাম্রাজ্য ও ভার্য্যা পর্য্যন্ত হারাইয়া পরিশেষে দুঃসহ বনবাসক্লেশে কালযাপন করিয়াছিলেন। আর যে ব্যক্তি লম্পট হয়, সে সুখভ্রমে দুঃখার্ণবে প্রবেশ করে। লম্পটেরা ইন্দ্রিয়তৃপ্তি উদ্দেশে সর্ব্বস্বান্ত করিয়া অবশেষে চৌর্য্যবৃত্তি অবলম্বন করিয়া থাকে। লম্পট ব্যক্তির আচার, বিচার, নিয়ম, ধর্ম্ম, সমস্তই নষ্ট হয়। আর যে ব্যক্তি নির্লজ্জ, তাহাকে ভর্ৎসনা করা বা উপদেশ দেওয়া বৃথা। তাহার লোকনিন্দার ভয় থাকে না এবং গর্হিত কর্ম্ম করিয়াও তাহার লজ্জাবোধ হয় না। এবংবিধ ব্যক্তির যত শীঘ্র মৃত্যু হয়, ততই পৃথিবীর মঙ্গল। আর যে ব্যক্তি পরকালের ভয় না করে, দেবতা ও গুরুজনে ভক্তিমান্ ও শ্রদ্ধাবান্ না হয় এবং সনাতন বেদাদি শাস্ত্রে আস্থাশূন্য হয়, সে অতি পাষণ্ড; তাহার সহিত বাক্যালাপ করিলেও অধর্ম্মগ্রস্ত হইতে হয়। লোকে পুত্রের মঙ্গলপ্রার্থনায় জপ, তপ, দান, ধ্যান, ব্রত, উপবাস আদি করে কিন্তু আমি কায়মনোবাক্যে নিয়ত তোমাদের মৃত্যু প্রার্থনা করিয়া থাকি।"

পিতার এই প্রকার তিরস্কারবাক্য শ্রবণগোচর করিয়া চারি জনেরই অন্তঃকরণে অত্যন্ত ঘৃণা জন্মিল। তখন তাহারা পরস্পর কহিতে লাগিল, "বাল্যকালে বিদ্যাভ্যাসে ঔদাস্য করিয়াছিলাম, তাহাতেই আমাদের এই দুরবস্থা ঘটিয়াছে। এক্ষণে বিদেশে গিয়া প্রাণপণে বিদ্যাভ্যাস করা উচিত। এইরূপ সঙ্কল্প করিয়া চারি জনে নানা দেশে ভ্রমণ পূর্ব্বক অল্পকালমধ্যে নানা বিদ্যায় পারদর্শী হইল। গৃহপ্রতিগমনকালে তাহারা পথিমধ্যে দেখিতে পাইল, এক চর্ম্মকার মৃত ব্যাঘ্রের মাংস ও চর্ম্ম লইয়া প্রস্থান করিল; কেবল অস্থি সকল স্থানে স্থানে পতিত রহিল।

তাহাদের মধ্যে এক জন অস্থিসন্ধানী বিদ্যা শিখিয়াছিল, সে বিদ্যাপ্রভাবে সমস্ত অস্থি একস্থানস্থ করিয়া ব্যাঘ্রের কঙ্কালসঙ্কলন করিল। দ্বিতীয় মাংস-সঞ্জননী বিদ্যা দ্বারা ঐ কঙ্কালে মাংস জন্মাইয়া দিল; তৃতীয় চর্ম্মযোজনী বিদ্যা শিখিয়াছিল, সে তৎপ্রভাবে শার্দ্দূলের সর্ব্বশরীর চর্ম্ম দ্বারা আচ্ছাদিত করিল। অনন্তর চতুর্থ মৃতসঞ্জীবনী বিদ্যা দ্বারা প্রাণদান করিলে ব্যাঘ্র তৎক্ষণাৎ তাহাদের চারি সহোদরেরই প্রাণসংহার করিল।

ইহা কহিয়া বেতাল জিজ্ঞাসা করিল, "মহারাজ, 'এই চারি জনের মধ্যে কোন্ ব্যক্তি অধিক নির্ব্বোধ? রাজা কহিলেন, "যে ব্যক্তি প্রাণদান করিল, সেই সর্ব্বাপেক্ষা অধিক নির্ব্বোধ।"

ইহা শুনিয়া বেতাল পুনর্ব্বার পূর্ব্ববৎ বৃক্ষোপরি লম্বমান হইলে রাজাও পুনরায় গিয়া তাহাকে অবতারণ ও স্কন্ধে স্থাপন পূর্ব্বক সন্ন্যাসীর নিকটে চলিলেন।

## দ্বাবিংশ উপাখ্যান

বেতাল কহিল, মহারাজ, বিশ্বপুর নগরে নারায়ণ নামে ব্রাহ্মণ ছিলেন। একদিন তিনি মনে মনে বিবেচনা করিতে লাগিলেন, 'এক্ষণে বার্দ্ধক্য বশতঃ আমার শরীর দুর্ব্বল ও ইন্দ্রিয় সকল বিকল হইয়াছে; কিন্তু ভোগাভিলাষ পূর্ব্ব অপেক্ষা প্রদীপ্ত হইতেছে। আমি পরকলেবরপ্রবেশিনী বিদ্যা জানি। অতএব ভোগাক্ষম জরাজীর্ণ শীর্ণ কলেবরে প্রবিষ্ট হই; তাহা হইলে আর কিছু কাল অভিলাষানুরূপ বিষয়সুখসম্ভোগ করিতে পারিব। কিন্তু সহসা কলেবরত্যাগ করিয়া অন্য কলেবরে প্রবেশ করিলে আমার এ অভিপ্রায় প্রকাশ হইবার সম্ভাবনা। অতএব অগ্রে যোগাভ্যাসচ্ছলে পরিবারের নিকট বিদায় লইয়া বনপ্রবেশ করি; পরে সুযোগক্রমে স্বীয় অভিপ্রায় সম্পন্ন করিব।' নারায়ণ এইরূপ সঙ্কল্পারূঢ় হইয়া পত্নী, পুত্র, পৌত্র, দুহিতা, দৌহিত্র প্রভৃতি পরিবারবর্গকে একত্র করিয়া তাহাদের সম্মুখে কহিতে লাগিলেন, "দেখ, আমি সংসারাশ্রমে আবদ্ধ থাকিয়া বিষয়বাসনায় আসক্ত হইয়া জীবনকাল অতিবাহিত করিলাম, একদিন এক মুহূর্ত্তের নিমিত্তও পরকালের হিতচিন্তা করি নাই। এক্ষণে আমার শেষদশা উপস্থিত। এই জন্য অভিলাষ করিয়াছি, অরণ্যপ্রবেশ পূর্ব্বক যোগাভ্যাস দ্বারা তনুত্যাগ করিব; আর আমার এক ক্ষণের জন্যও মায়াময় অকিঞ্চিৎকর সংসারে লিপ্ত থাকিতে বাসনা নাই। এক্ষণে তোমার ঐকমত্য অবলম্বন পূর্ব্বক অনুমতি কর, নির্ম্মম ও নিঃসঙ্গ হইয়া মোক্ষপথের পথিক হই।"

নারায়ণ এইরূপ কপটবাক্যপ্রয়োগ পূর্ব্বক পরিবারের নিকট বিদায় লইয়া বনপ্রস্থান করিলেন এবং তথায় জীর্ণ কলেবর পরিত্যাগ করিয়া এক যুবার কলেবরে প্রবেশ পূর্ব্বক বিষয়াভিলাষ পূর্ণ করিতে লাগিলেন। কিন্তু মহারাজ, ব্রাহ্মণ পূর্ব্বকলেবর পরিত্যাগের অব্যবহিত পূর্ব্বক্ষণে রোদন করিয়া পরকলেবরপ্রবেশকালে বিকসিত আস্যে হাস্য করিয়াছিলেন। অতএব জিজ্ঞাসা করি, ইহার রোদন ও হাস্যের কারণ কি? বিক্রমাদিত্য কহিলেন, "শুন বেতাল, পূর্ব্বকলেবর পরিত্যাগ করিলেই বহুকালের যত্নের পরিবারের সহিত আর কোন সম্বন্ধ থাকিল না; এই মমতায় মুগ্ধ হইয়া ব্রাহ্মণ রোদন করিয়াছিলেন; আর পরকলেবর প্রবেশ দ্বারা অভিলষিত ভোগপথ অকণ্টক হইল, এই জন্য আহ্লাদিত হইয়া হাস্য করিয়াছিলেন।"

ইহা শুনিয়া বেতাল পুনর্বার পূর্ব্ববৎ বৃক্ষোপরি গিয়া লম্বমান হইলেন, রাজাও পাশ্চাৎ পশ্চাৎ গিয়া তাহাকে অবতারণ ও স্কন্ধে স্থাপন পূর্বক সন্ন্যাসীর নিকট চলিলেন।

## ত্রয়োবিংশ উপাখ্যান

বেতাল কহিল, মহারাজ, ধর্ম্মপুরে গোবিন্দ নামে ব্রাহ্মণ ছিলেন। তাঁহার দুই পুত্র। তন্মধ্যে এক জন ভোজনবিলাসী অর্থাৎ অন্নে ও ব্যঞ্জনে যদি কোন দোষ থাকিত তাহা দুর্জ্ঞেয়

হইলেও ঐ অন্ন ও ঐ ব্যঞ্জন ভক্ষণে তাহার প্রবৃত্তি হইত না; দ্বিতীয় শয্যাবিলাসী অর্থাৎ শয্যায় কোন দুর্লক্ষ্য বিঘ্ন ঘটিলেও সে তাহাতে শয়ন করিতে পারিত না। ফলতঃ ওই এক এক বিষয়ে তাহাদের অসাধারণ ক্ষমতা ছিল। তাহাদের ঈদৃশ বিস্ময়জনক ক্ষমতার বিষয় তত্রত্য নরপতির কর্ণগোচর হইলে, তিনি তাহাদের ঐ ক্ষমতার পরীক্ষার্থ সাতিশয় কৌতূহলাবিষ্ট হইলেন এবং উভয়কে রাজধানীতে আনাইয়া জিজ্ঞাসিলেন, "তোমারা কে কোন্ বিষয়ে বিলাসী?"

অনন্তর তাহারা স্ব স্ব পরিচয় দিলে, রাজা প্রথমতঃ ভোজনবিলাসীর পরীক্ষার্থ পাচক ব্রাহ্মণকে ডাকাইয়া নানাবিধ সুরস অন্ন-ব্যঞ্জন প্রভৃতি প্রস্তুত করিতে আদেশ দিলেন। পাচক রাজকীয় আজ্ঞানুসারে সাতিশয় যত্ন সহকারে চর্ব্য চুষ্য, লেহ্য, পেয়, চতুর্বিধ ভক্ষ্য-দ্রব্য প্রস্তুত করিয়া ভূপতিসমীপে সংবাদ দিল। রাজা ভোজনবিলাসীকে আহার করিবার আদেশ করিলে সে আহারস্থানে উপস্থিত হইল এবং আসনে উপবেশনমাত্র গাত্রোত্থান করিয়া নৃপতিসমীপে প্রতিগমন করিল।

রাজা জিজ্ঞাসা করিলেন, "কেমন, তৃপ্তি পূর্ব্বক ভোজন করিয়াছ?" সে কহিল, "না মহারাজ, আমার ভোজন করা হয় নাই। রাজা জিজ্ঞাসিলেন, "কেন?" সে কহিল, "মহারাজ, অন্নে শবগন্ধ নির্গত হইতেছে; বোধ করি, শ্মশানসন্নিহিতক্ষেত্রজাত ধান্যের তণ্ডুল পাক করিয়াছিল।" রাজা শুনিয়া তদীয় বাক্য উন্মত্তপ্রলাপবৎ অসঙ্গত বোধ করিয়া কিঞ্চিৎ হাস্য করিলেন এবং এই ব্যাপার গোপনে রাখিয়া ভাণ্ডারীকে ডাকাইয়া সেই তণ্ডুলের বিষয়ে সবিশেষ অনুসন্ধান করিতে আদেশ দিলেন। তদনুসারে ভাণ্ডারী সবিশেষ অনুসন্ধান করিয়া নরপতিগোচরে আসিয়া নিবেদন করিল, "মহারাজ অমুক গ্রামের শ্মশানসন্নিহিতক্ষেত্রজাত ধান্যে ঐ তণ্ডুল প্রস্তুত হইয়াছিল।" রাজা শুনিয়া নিরতিশয় চমৎকৃত হইলেন এবং ভোজনবিলাসীর সবিশেষ প্রশংসা করিয়া কহিলেন, "তুমি যথার্থই ভোজনবিলাসী।"

তদনন্তর রাজা এক সুসজ্জিত শয়নাগারে দুগ্ধফেননিভ পরম রমণীয় শয্যা প্রস্তুত করাইয়া শয্যাবিলাসীকে শয়ন করিতে আদেশ দিলেন। সে কিয়ৎক্ষণ শয়ন করিয়া নৃপতিসমীপে আসিয়া নিবেদন করিল, "মহারাজ, ঐ শয্যার সপ্তম তলে এক ক্ষুদ্র কেশ পতিত আছে, তাহা আমার সাতিশয় ক্লেশকর হইতে লাগিল; এজন্য শয়ন করিতে পারিলাম না।" রাজা শুনিয়া চমৎকৃত হইলেন এবং শয়নাগারে প্রবেশ পূর্ব্বক অন্বেষণ করিয়া দেখিতে পাইলেন, শয্যার সপ্তম তলে যথার্থই একটি ক্ষুদ্র কেশ পতিত রহিয়াছে। তখন তিনি যৎপরোনাস্তি সন্তোষ প্রদর্শন পূর্ব্বক বারংবার তাহার প্রশংসা করিয়া কহিলেন, "তুমি যথার্থই শয্যাবিলাসী। অনন্তর তাহাদের দুই সহোদরকে যথোচিত পারিতোষিক প্রদানপূর্ব্বক পরিতুষ্ট করিয়া বিদায় করিলেন।

ইহা কহিয়া বেতাল জিজ্ঞাসা করিল, "মহারাজ উভয়ের মধ্যে কোন্ জন অধিক প্রশংসনীয়?" রাজা কহিলেন, "আমার মতে শয্যাবিলাসী।"

ইহা শুনিয়া বেতাল পুনর্ব্বার গিয়া বৃক্ষোপরি লম্বমান হইলে, রাজাও পূর্ব্ববৎ তাহাকে অবতারণ ও স্কন্ধে স্থাপন করিয়া সন্ন্যাসীর নিকট চলিলেন।

## চতুর্ব্বিংশ উপাখ্যান

বেতাল কহিল, মহারাজ, কলিঙ্গদেশে যজ্ঞশর্ম্মা নামে ব্রাহ্মণ ছিলেন। তিনি অনেক কাল অনেক দেবতার আরাধনা করিয়া একমাত্র পুত্র প্রাপ্ত হয়েন। ঐ পুত্র অল্পকালমধ্যে সর্ব্বশাস্ত্রে সবিশেষ

পারদর্শী হইল এবং অনন্যকর্ম্মা ও অনন্যধর্ম্মা হইয়া নিরন্তর পিতা-মাতার সেবা করিতে লাগিল। পিতা-মাতার ভাগ্যদোষে ঐ পুত্র অষ্টাদশবর্ষ বয়ঃক্রমকালে কালগ্রাসে পতিত হইল। তাহার পিতা-মাতা প্রথমতঃ যৎপরোনাস্তি বিলাপ ও পরিতাপ করিলেন, পরিশেষে অগ্নিসংস্কারার্থ গ্রামের উপান্তবর্ত্তী শ্মশানে লইয়া গিয়া চিতারচনা করিতে লাগিলেন।

এক বৃদ্ধ যোগী বহুকাল অবধি ঐ শ্মশানে যোগাভ্যাস করিতেছিলেন। তিনি অষ্টাদশবর্ষীয় ব্রাহ্মণকুমারের মৃত কলেবর পতিত দেখিয়া মনে মনে বিবেচনা করিলেন, 'আমার এই প্রাচীন দেহ জরায় জীর্ণ ও শীর্ণ হইয়া কার্য্যাক্ষম হইয়াছে, অতএব এই যুবার দেহে প্রবেশ করি, তাহা হইলে বহুকাল যোগাভ্যাস করিতে পারিব।' এই বলিয়া জগদীশ্বরের নামস্মরণ পূর্ব্বক যোগী সেই যুবার কলেবরে প্রবেশ করিলেন।

ব্রাহ্মণকুমার তৎক্ষণাৎ জীবিত হইয়া উঠিল। যজ্ঞশর্ম্মা পুত্রকে প্রত্যাগত জীবিত দেখিয়া প্রথমতঃ প্রফুল্ল বদনে হাস্য করিলেন; কিন্তু এক নিমেষ পরেই বিষণ্ণ-বদনে রোদন করিতে প্রবৃত্ত হইলেন।

ইহা কহিয়া বেতাল জিজ্ঞাসিল, "মহারাজ, পুত্রকে পুনর্জীবিত দেখিয়া ব্রাহ্মণ হৃষ্টমনে হাস্য করিয়া কি কারণে পরক্ষণেই রোদন করিলেন, বল।" রাজা কহিলেন, "ব্রাহ্মণ প্রথমতঃ পুত্রকে পুনর্জীবিত বোধ করিয়া আহ্লাদে হাস্য করিয়াছিলেন; কিন্তু তিনি পরকলেবর-প্রবেশিনী বিদ্যা জানিতেন, ঐ বিদ্যার প্রভাবে পরক্ষণে জানিতে পারিলেন, পুত্র পুনর্জীবিত হয় নাই; যোগীর প্রবেশ দ্বারা এরূপ ঘটিয়াছে, এই জন্য রোদন করিলেন।"

ইহা শুনিয়া বেতাল পুনর্ব্বার বৃক্ষোপরি গিয়া লম্বমান হইলে, রাজাও পশ্চাৎ পশ্চাৎ গিয়া তাঁহাকে অবতারণ পূর্ব্বক স্কন্ধে লইয়া সন্ন্যাসীর আশ্রমাভিমুখে চলিলেন।

## পঞ্চবিংশ উপাখ্যান

বেতাল কহিল মহারাজ, দাক্ষিণাত্য দেশে ধর্ম্মপুর নামে নগর আছে। তথায় মহাবল নামে মহাবল-পরাক্রান্ত মহীপতি ছিলেন। এক প্রবল প্রতিপক্ষ রাজা চতুরঙ্গিণী সেনা লইয়া তদীয় রাজধানী অবরোধ করিলে রাজা মহাবল স্বীয় সমস্ত সৈন্য-সামন্ত সমভিব্যাহারে সমরসাগরে অবগাহন করিয়া অশেষপ্রকার প্রতীকারচেষ্টা করিতে লাগিলেন, কিন্তু দৈবদুর্বিপাক বশতঃ ক্রমে ক্রমে স্বপক্ষীয় সমস্ত সৈন্য ক্ষয়প্রাপ্ত হইলে নিতান্ত নিরুপায় হইয়া প্রাণরক্ষার্থে মহিষী ও তনয়া সমভিব্যাহারে অরণ্যপ্রস্থান করিলেন। পদব্রজে ভ্রমণ করিয়া তিন জনেই অতিশয় ক্ষুধার্ত্ত হইলেন। তখন রাজা, মহিষী ও তনয়াকে তরুতলে অবস্থিতি করিতে বলিয়া আহারোপযোগী দ্রব্যের আহরণার্থ গমন করিলেন।

সায়ংকাল উপস্থিত হইল। রাজা প্রত্যাগত হইলেন না। রাজমহিষী ও রাজকুমারী রাজার আগমনে বিলম্ব দেখিয়া নানা অনিষ্টের আশঙ্কা করিয়া যৎপরোনাস্তি বিষণ্ণ হইয়া অশেষবিধ চিন্তা করিতে লাগিলেন। ঐ দিন কুণ্ডিনের অধিপতি রাজা চন্দ্রসেন আপন জ্যেষ্ঠ পুত্রকে সঙ্গে লইয়া ঐ অরণ্যে মৃগয়া করিতে গিয়াছিলেন। তাঁহারা তাদৃশ নিবিড় অরণ্যমধ্যে অসম্ভাবনীয় নরচরণচিহ্ন দেখিয়া বিস্ময়াম্বিত-চিত্তে নানাপ্রকার কল্পনা করিতে লাগিলেন। পরিশেষে পুংবিলক্ষণ লক্ষণ দ্বারা উহা স্ত্রীলোকের

পদচিহ্ন বলিয়া স্থিরীকৃত হইল। রাজা কহিলেন, "চরণচিহ্নদর্শনে স্পষ্ট প্রতীয়মান হইতেছে, দুই নারী অচিরে এই স্থান দিয়া গমন করিয়াছে। চল, চারিদিকে অন্বেষণ করি।"

পিতা পুত্রে অন্বেষণ করিতে করিতে সায়ংসময়ে দেখিতে পাইলেন, দুইটি পরম সুন্দরী রমণী তরুতলে উপবিষ্ট হইয়া বাষ্পাকুল-লোচনে পরস্পর বদন নিরীক্ষণ করত যূথবিরহিত কুররীযুগলের ন্যায় প্রগাঢ় উৎকণ্ঠায় কালযাপন করিতেছে। অবলোকনমাত্র উভয়েরই অন্তঃকরণে অতি প্রভূত কারুণ্যরস আবির্ভূত হইল। তখন তাঁহারা স্নেহগর্ভ সম্ভাষণ পুরঃসর অশেষ প্রকারে সান্ত্বনা ও অভয়প্রদান করিয়া তাঁহাদিগকে রাজধানীতে লইয়া গেলেন। কিছু দিন পরে রাজা রাজকন্যার এবং রাজকুমার রাজমহিষীর পাণিগ্রহণ করিলেন।

ইহা কহিয়া বেতাল জিজ্ঞাসা করিল, "মহারাজ, এই দুই নারীর সন্তান জন্মিলে তাহাদের পরস্পর কি সম্বন্ধ হইবে, বল।" রাজা বিক্রমাদিত্য ঈষৎ হাসিয়া মৌনাবলম্বন করিয়া রহিলেন।

## উপসংহার

বেতাল কহিল, "মহারাজ, আমি তোমার ও অধ্যবসায় দর্শনে অতিশয় সন্তুষ্ট হইয়াছি। এক্ষণে তোমায় কিছু উপদেশ দিতেছি, অবধান পূর্ব্বক শ্রবণ কর। যে যোগী তোমাকে শবানয়নে নিযুক্ত করিয়াছে, সে কুম্ভকারকুলে উৎপন্ন; তাহার নাম শান্তশীল। আর যে শব লইতে আসিয়াছ, উহা ভোগবতীর অধিপতি রাজা চন্দ্রভানুর মৃতদেহ। শান্তশীল যোগসিদ্ধির নিমিত্ত অনেক কৌশলে চন্দ্রভানুর প্রাণবধ করিয়া প্রায় কৃতকার্য্য হইয়া আছে, এক্ষণে তোমায় বলিদান করিতে পারিলেই উহার মনস্কামনা পূর্ণ হয়। এজন্য আমি তোমায় সাবধান করিয়া দিতেছি, যোগী পূজা সমাপন করিয়া তোমায় বলিবে, "মহারাজ, সাষ্টাঙ্গে প্রণিপাত কর।' তদনুসারে তুমি যেমন দণ্ডবৎ পতিত হইবে, অমনই সে খড়্গপ্রহার দ্বারা তোমার প্রাণসংহার করিবে। অতএব তুমি কোন ক্রমে সেরূপ প্রণাম না করিয়া বলিবে, 'আমি কোন কালে সাষ্টাঙ্গ প্রণাম করি নাই এবং কেমন করিয়া সেরূপ প্রণাম করিতে হয়, তাহাও জানি না, আপনি কৃপা করিয়া দেখাইয়া দিলে আপনার আজ্ঞা প্রতিপালন করিতে পারি।' অনন্তর তোমায় দেখাইয়া দিবার নিমিত্ত সে যেমন দণ্ডবৎ পতিত হইয়া প্রণাম করিবে, অমনি তুমি খড়্গপ্রহার দ্বারা মস্তকচ্ছেদন পূর্ব্বক তাহার ও চন্দ্রভানুর মৃতদেহ সন্নিহিত জলন্ত মহানলের উপরিস্থিত তৈলকটাহে বিক্ষিপ্ত করিবে এবং তাহা হইলেই তদীয় সম্পূর্ণ যোগফল প্রাপ্ত হইয়া অখণ্ড ভূমণ্ডলে অবিচল সাম্রাজ্য স্থাপন করিতে পারিবে। সে ব্যক্তি আততায়ী, আততায়ীর বধে পাতক নাই।"

এইরূপে বিক্রমাদিত্যকে সতর্ক করিয়া দিয়া বেতাল সেই মৃত শরীর হইতে বহির্নিঃসরণ-পুরঃসর স্বস্থানে প্রস্থান করিল। রাজা সেই শবই লইয়া সন্ন্যাসীর সন্নিধানে উপস্থিত হইলে তিনি সাতিশয় সন্তোষপ্রদর্শন ও রাজার অশেষপ্রকার প্রশংসা কীর্ত্তন করিতে লাগিলেন, অনন্তর চন্দ্রভানুর মৃতদেহে জীবনদান পূর্ব্বক বলিপ্রদান করিলেন এবং পূজার অন্যান্য অঙ্গ যথাবৎ সমাপ্ত করিয়া রাজাকে বলিলেন, "মহারাজ, সাষ্টাঙ্গ প্রণাম কর, তোমার প্রতাপবৃদ্ধি ও অভীষ্টসিদ্ধি হইবে।" রাজা বেতালদত্ত উপদেশ অনুসারে কৃতাঞ্জলি হইয়া অতিবিনীতভাবে নিবেদন করিলেন, "মহাশয়, আমি সাষ্টাঙ্গ প্রণাম করিতে জানি না; আপনি গুরু, কি প্রকারে ওরূপ প্রণাম করিতে হয়, কৃপা করিয়া দেখাইয়া দিউন।" যোগী

রাজাকে সাষ্টাঙ্গ প্রণাম শিখাইবার নিমিত্ত যেমন ভূতলে দণ্ডবৎ পতিত হইলেন, অমনি রাজা বেতালের উপদেশ অনুসারে খড়্গাঘাত দ্বারা তাঁহার শিরশ্ছেদন করিলেন।

দেবতারা এই ব্যাপার দর্শনে সাতিশয় পরিতুষ্ট হইয়া দুন্দুভিধ্বনি ও পুষ্পবৃষ্টি করিতে লাগিলেন। দেবরাজ দেবলোক হইতে অবতরণ পূর্ব্বক রাজাকে দর্শন করিয়া কহিলেন, "মহারাজ, আমি তোমার সৌভাগ্যদর্শনে সাতিশয় প্রীত হইয়াছি, বর প্রার্থনা কর।" রাজা অনিমিষ-সহস্র-নয়নে অলঙ্কৃত কলেবর দর্শনে দেবরাজ স্থির করিয়া আপনাকে চরিতার্থ বোধ করিলেন এবং বলিলেন, "আপনার প্রসাদে পৃথিবীতে আমার কোন প্রার্থয়িতব্য নাই। এক্ষণে এইমাত্র প্রার্থনা করি যেন, আমার এই বৃত্তান্ত সমস্ত সংসারে প্রসিদ্ধ হয়।" ইন্দ্র কহিলেন, "মহারাজ, যাবৎ চন্দ্র, সূর্য্য, পৃথিবী ও আকাশমণ্ডল বিদ্যমান থাকিবে, তাবৎকাল পর্য্যন্ত তোমার এই বৃত্তান্ত ধরাতলে প্রসিদ্ধ থাকিবে।"

এইরূপে রাজাকে বর প্রদান করিয়া দেবরাজ দেবলোকে প্রতিগমন করিলেন। অনন্তর রাজা মন্ত্রপ্রয়োগ পূর্ব্বক দুই মৃতদেহ তৈলকটাহে নিক্ষিপ্ত করিবামাত্র দুই বিকটাকার বীরপুরুষ তাঁহার সম্মুখে উপস্থিত হইল এবং কৃতাঞ্জলি হইয়া নিবেদন করিল, "মহারাজ কি আজ্ঞা হয়?" রাজা কহিলেন, "আমি যখন যখন স্মরণ করিব, তোমরা আমার নিকট উপস্থিত হইবে।" তাহারা 'যে আজ্ঞা মহারাজ' বলিয়া প্রস্থান করিল। রাজা বিক্রমাদিত্যও সর্ব্বপ্রকারে চরিতার্থ হইয়া নিরতিশয় হৃষ্টচিত্তে রাজধানী প্রতিগমন পূর্ব্বক অপ্রতিহতপ্রভাবে রাজশাসন ও প্রজাপালন করিতে লাগিলেন।

---

সম্পূর্ণ

# বাসবদত্তা

[ পঞ্চম সংস্করণ হইতে ]

৺মদনমোহন তর্কালঙ্কার প্রণীত

## গণেশ-বন্দনা

বিভাস—একতালা

হে হরসুত! বহু-গুণযুত! হর দুষ্কৃতিভারম্।
হে গণপতি! কুরু সম্প্রতি, দুর্গতিঅবহারম্॥
হে গজমুখ! ভব সম্মুখ, ত্যজ বৈমুখভাবম্।
দেহি সুখাবধি, হে গুণনিধি! ভববারিধিনাবম্॥
আশতমখ! সচতুর্ম্মুখ! পূজিতসুখপাদম্।
তং প্রতি নতি, কুরু রে মতি! শতশঃ স্তুতিবাদম্॥
সংসৃতি কৃতি, স্থিতি সংহৃতি, কুরুষে কতিবারম্।
হে পশুপতি! স্তুত মাং প্রতি, কুরু দুর্গতি-পারম্॥
ভো ভবসুত! কুরু সন্তোষ, দুরিতং দ্রুত দূরম্।
রণ-পণ্ডিত গুণ-মণ্ডিত! সুখ-ভণ্ডিতপুরম্॥
ভূষিত-মণি-গণ্ডিত-ফণি-মন্দিভমণিবন্ধম্।
গুন-গুন-নদ-বহু ষট্পদ-সূচিত-মদগন্ধম্॥
চঞ্চল-চল-মণিকুণ্ডল-কিঙ্কিণী-কলনাদম্।
রাজিত-রজ, পদ-নীরজ, মদন ব্রজ পাদম্॥

## প্রার্থনা

পয়ার

গণপতি! বিনতি প্রণতি তব পায়।
মহিমা গরিমা সীমা কেবা তব পায়?
অনবদ্য-বেদ-বিধি-বাদ-বেদ্য তুমি।
মূঢ় হয়ে নিগূঢ় কি বলিব হে আমি?
সৃষ্টি-স্থিতি-হৃতি কৃতি-প্রকৃতি-নিদান।
কার্য্য হয়ে ধার্য্য কার্য্য কি করি বিধান?
অগতির গতি তুমি পুরুষ-প্রধান।
প্রলয়ে বিলয় কর নিলয়-প্রদান॥
কি করিব তব স্তব ওহে গজানন!
যা বলিব তাই তুমি জগৎ-কারণ।
সুতরাং পুনরুক্তি উক্তি যুক্তি নয়।
দেহি ভক্তি! যাতে ভুক্তি মুক্তি মম হয়॥
কি শক্তি প্রসক্তি আতে অত্যুক্তি-করণে
প্রণাম দিলাম ধাম দিও হে চরণে॥
বিঘ্নহর! বিঘ্ন হর এই বর দিবে।
মদনে সদন-দানে বাম না হইবে॥

## সূর্য্য-বন্দনা

মল্লার—ঝাঁপতাল

কিঙ্করে করুণা কর খরকর হে!
দিনে দীনে দয়া দেহ দিনকর হে!
মরীচি-সুরুচি-রুচি-ভাস্বর হে!
খরকর! খল-দল-নশ্বর হে!
তিমিরারি! তমোহর! তমো হর হে!
দুরিত দারিদ্র্য-দুঃখ দূর কর হে!
পাপ তাপ পরিতাপ সংহর হে!
কাতরে বিতর কৃপা দিবাকর হে!
মার্ত্তণ্ড-প্রচণ্ড-ভানু-ভাস্কর হে!
মদনে সম্মোদ দেহ দিবাকর হে!

## প্রার্থনা

লঘু ত্রিপদী,

ওহে ছায়ানাথ! কুরু ছায়াপাত,
আতপে সন্তাপ হর
ত্রিজগতমণি! ওহে দিনমণি!
দ্যুমণি! করুণা কর॥
ক'রে জোড় হাত, করি প্রণিপাত,
দাঁড়াইয়া তব আগে।
যদি হয় বিঘ্ন, করিবে হে নিঘ্ন,
মদন এ বর মাগে॥

## বিষ্ণু-বন্দনা

ভজন

ভয়রোঁ—ছেপ্‌কা

কালিয়-মর্দ্দন ! কংসনিসূদন !
কেশিমথন ! কংসারে !
খগপতিবাহন ! খেচরপালন !
খিন্ন খলবল-হারে !
গোকুল-গোলোকচন্দ্র ! গদাধর !
গরুড়বাহন ! গিরিধারে !
ঘন-ঘন ঘুঙ্গুর-ঘোষক ! ঘনতনু !
ঘোর-তিমির সংহারে !
চঞ্চল চম্পক-চারু-চটুল-চল চীর !
চতুর্ভুজ ! চৈদ্যহরে !
ছদ্ম-বামন ! ছিন্ন রাবণ !
ছলিত-বলীবল ! শৌরে !
জগজন-জীবন ! জৈন ! জনার্দ্দন !
জলদ জলজ-রুচি-চৌরে !
ত্রিভুবন-তারক ! তাপনিবারক !
তরুণ-তনু-জিত-তোয়ধরে !
দৈত্যদলবল-দলন ! দুঃখ হর !
দুরিতদাহক ! দেব ! হরে !
নূতন-নীরদ-নীলকলেবর !
নন্দনন্দন ! নরকারে !
পতিত-পাবন ! পরম কারণ !
পীত-পটুপট-ধারে !
বল্লব-বালক ! বিপিন-বিহারক !
বংশীবট-তট-তীরে !
ভুবন-ভূষণ ! ভকতি-ভাজন !
ভীরু-ভবভয়-তারে !
মদনমোহন-মনসি-মোদন!
মন্দমধুমুরমান-হরে !

## প্রার্থনা

পয়ার

ওহে নারায়ণ ! তব চরণ-যুগলে ।
কোটি কোটি শতকোটি নতি কুতূহলে ॥
যে পদ-কমল সেবা করেন কমলা ।
তাহার মহিমা ওহে কার সাধ্য বলা ॥
যাহাতে উদ্ভবা গঙ্গা ত্রিলোক-তারিণী ।
ত্রিপুরারি-ত্রিলোচন-শিরোবিহারিণী ॥
যে পদপঙ্কজরজঃ-কণামাত্র পেয়ে ।
পাষাণ মানবী হৈল পাপে মুক্তা হয়ে ॥
থাকুক্ সকল অঙ্গ কেবল চরণে ।
মরি কত গুণ কেবা পারে নির্ব্বাচনে ?
ওহে কি কহিব তব নামের মহিমা ।
কোটি কোটি কল্প ব'লে নাহি হয় সীমা ॥
একবার হরিনামে এত পাপ হরে ।
পাপীলোক তত পাপ করিতে না পারে ॥
অচিন্ত্য তোমার গুণ ওহে চিন্তামণি !
বলিতে সকল বুঝি না পারেন ফণী ॥
তবে এই দীনজন কি বলিতে পারে ।
বামন হইয়া হাত দিবে নিশাকরে ?
পতিত তারণ কর্ম্ম যদি হে তোমার ।
এ দীনে তারিতে তবে কেন হয় ভার ?
তুমি না তারিবে যদি পতিত-পাবন !
আমার কি হবে প্রভু ! তোমারি গঞ্জন ॥
দীননাথ কৃপাময় আছে যদি নাম ।
না করিয়া কৃপা তবে কেন হবে বাম ?
আমি না ছাড়িব প্রভু ! তোমার চরণ ।
মদন কহিছে ইথে আছে প্রাণপণ ॥

## শিব-বন্দনা

ভজন

বেহাগ—আড়াঠেকা

প্রভু দয়াময় হে ! দীন-হীনে দয়া কর ॥ ধ্রু ॥
শম্ভু ! শুভঙ্কর ! শঙ্কর হে !
দেহি পদদ্বয়মীশ্বর হে !
ভস্ম-বিভূষিত-বিগ্রহ হে !
দৈত্য-বল-বলি-নিগ্রহ হে !
ভোগি ফণায় ভয়ঙ্কর হে !
পাদতলাশ্রিত-কিঙ্কর হে !
ভীমকলেবর ! ভৈরব হে !
ভূতভবাজনিসম্ভব হে !

ভীরুভয়াপহ! ভীষণ হে!
ভীমভবাম্বুধি-তারণ হে!
ভূত-ভৈরবভিভূষিত হে!
ভালসুধাকর-ভাষিত হে!
ভক্ত-ভবাগতি-ভঞ্জন হে!
সর্ব্ব-সুরাসুর-রঞ্জন হে!
নির্ভর পামরগঞ্জন হে!
সত্য-স্বতত্ত্ব-নিরঞ্জন হে!
নিত্য-বিতন্ত্র-সুখঞ্জন হে!
পার্ব্বতী-মানস-খঞ্জন হে!
ব্যাল-বিলাসিত-কুন্তল হে!
কুণ্ডলী-মণ্ডিত কুণ্ডল হে!
লোল-জটাপুট-লুণ্ঠিত হে!
ভোগিভরাভূতি-গুণ্ঠিত হে!
দীন সুদুঃখ-বিদারণ হে!
তুঙ্গ প্রপঞ্চিত-কারণ হে!
যুদ্ধ-বিশারদ পণ্ডিত হে!
ভূতি-বিভূতি-সুমণ্ডিত হে!
দীন-দয়াময় ধূর্জ্জটি হে!
ব্যালবিলাসলসংকটি হে!
ভক্ত-ভবাব্ধি-বিমোচন হে!
কাম-নিমীলন-লোচন হে!
মদনাশ্রিত-পাদ-সুপঙ্কজ হে!
ক্ষুব্ধ-মনোমকরধ্বজ হে!

## প্রার্থনা

### পয়ার

আশুতোষ! আশু আশা পূরাও আমার।
পঞ্চানন! প্রপঞ্চে বঞ্চোনা বার বার॥
পঞ্চজনে তঞ্চ করে, লাঞ্ছনা বা কত।
অকিঞ্চন জন ধন জনে আছে হত॥
ওহে যোগিবর! ভোগিধর! স্মরহর!
কৃপা কর কাতর কিঙ্করে গঙ্গাধর!
আশা ত্যজ মজ মন বৃষধ্বজপায়।
হায়! হায়! এ কি দায় মিছে দিন যায়॥
ওহে শিব কি কহিব কি দিব উপমা?
আশ্চর্য্য তোমার কার্য্য কে করিবে সীমা?
ভালবাস দিগবাস নাহি বাস চাও।
শ্মশানে আসনে ভূত সনে সদা ধাও॥
অস্থিমালা ভিক্ষাঝোলা আলাভোলাপ্রায়।
ভোলানাথ! ভূতনাথ! অনাথের ন্যায়
মোটাসোটা জটাগোটা লুটায় ধূলায়।
ধুতুর বিস্তর খাও ভস্ম মাখ গায়॥
ভিক্ষা কর কি ভাবে সে ভাব কেবা পায়।
কি অভাবে এ ভাব সে ভাব না যোগায়॥
সূর্য্য চন্দ্র হুতাশন লোচন তোমার।
ভালে জ্বলে অনল কে দেখিয়াছে কার?
খণ্ডশশী বসি সদা সুধা-ধারা ক্ষরে।
জননী জাহ্নবী যিনি জটার ভিতরে॥
হেন অপরূপ রূপ কে দেখেছে কার?
সব রীত বিপরীত এ কি চমৎকার!
ওহে কৃত্তিবাস! কীর্ত্তি কি কব তোমার।
গোটা দুটা বিল্বপত্রে তুষ্টি হয় কার?
বুঝিলাম তুমি প্রভু নিজে আত্মারাম!
বিষয়-আশয় নাহি সদা পূর্ণ কাম॥
তোমার মহিমা-সীমা কে করিতে পারে?
হলাহল পানে মৃত্যু নাহি ঘেরে যাঁরে॥
নিরাকার কি সাকার বলা সাধ্য কার?
যাহা তুমি তুমি জান ওহে বিশ্বাধার।
আমি দীন হীন ক্ষীণ অতি অর্ব্বাচীন।
না জেনে আপনা যথা পিপাসিত মীন॥
তোমারে প্রভু কি আছে শকতি?
তুমি যা লওয়াবে তাই লব মোর মতি॥
অতএব দীননাথ! দীনে দয়া ক'রে।
পদছায়া দিও প্রভু! মদন-কিঙ্করে॥

## জগ-দুর্গা বন্দনা

### ভয়রোঁ—ছেপ্‌কা

হে ভবভামিনি! ভীম বিলোচনি!
ভৈরব-নাদিনি! শৈলসুতে!
শঙ্খিনি! চক্রিণি! বজ্রিণি! শূলিনি!
বাণ-কৃপাণক-তুণযুতে!
হে শিবমোহিনি! ভক্ত-নিস্যন্দিনি!
দৈত্য-বিদারিণি! দুঃখ হরে!

হে গিরিনন্দিনি ! শত্রু বিমর্দ্দিনি !
দীন-দয়াময়ি ! দণ্ড-করে।
হে সুরবন্দিনি ! কর্ম্ম-নিবন্ধিনি !
পাপ- বিনিন্দিনি ! বিঘ্ন-হরে !
হে রণ-রঙ্গিণি! যুদ্ধ-তরঙ্গিণি !
অঙ্গ-বিভঙ্গিনি ! রঙ্গ-ভরে !
হে বহু-ভাষিণি ! দৈত্য-বিনাশিনি !
যুদ্ধ-বিলাসিনি ! পাহি শিবে !
হে মৃদুহাসিনি ! ঘোর-নিনাদিনি !
তারয় তারিণি ! মাং হি ভবে ॥

## প্রার্থনা

### পয়ার

জয় ! জয়দুর্গে ! জন্মজরা হরা।
কঠোর জঠর-জ্বালা হর হরদারা ॥
শিবানী সর্ব্বাণী বাণী ভবানী ভাবিনী।
ভৈরবী রৌরবী ভীমা ভৈরব-ভামিনী ॥
কৈরব-নয়নী কালী কৌরব-দমিনী।
কপর্দ্দিনী মহিষ-মর্দ্দিনী কাত্যায়নী ॥
খলদল-বল হর পরাৎপরা তারা।
নিরাকারা নির্ব্বিকারা সাকারা সাকারা ॥
ভবদারা ভবহরা ভবের জননী।
ভব জানে কি বিভব ও পদ দুখানি ॥
যে পদে আরাধে সাধে স্বয়ং শঙ্কর।
তাহার মহিমা সীমা কি জানে কিঙ্কর ?
অন্নপূর্ণা অপর্ণা সুবর্ণবর্ণা তুমি।
নিত্য তৃত্য তব তত্ত্ব কি জানিব আমি ?
নিরাধার নিরাহার নীরাহার ক'রে।
বিধি বিষ্ণু সদাশিব নাহি পান যাঁরে ॥
বিশ্বের জননী তুমি বিশ্বেরভামিনী।
অন্ত কি কহিব তুমি শিবের জননী ॥
অখণ্ড ব্রহ্মাণ্ড যাঁর উদর-ভিতরে।
ক্ষুদ্র জীব তাঁর তত্ত্ব কি জানিতে পারে ?
নিমেষেকে কর গো সৃষ্টি প্রলয় সংসার।
বলিতে তোমার তত্ত্ব সাধ্য আছে কার ?
কেহ বলে ব্রহ্ম সত্ত্ব প্রকৃতি তোমায়।
মহামায়া মায়াময়ী কেহ বলে তায় ॥

যে হও সে হও তাতে না করি বিবাদ।
আদার ব্যাপারী কেন জাহাজ-সংবাদ ?
এইমাত্র জানি তারা তুমি গো জননী।
আমি গো সন্তান তব ত্রিলোক-তারিণি !
নষ্ট দুষ্ট শিষ্ট কিংবা যদি পাপী হই।
তোমা বিনে ত্রিভুবণে অন্য কারু নই ॥
কুসন্তান ব'লে পিতা যদি করে রাগ।
কোথায় জননী মা গো করে তারে ত্যাগ
ঠাকুরাণি ঠেল না গো ! আর ঠাঁই নাই।
মদন কহিছে মা গো ! শিবের দোহাই ॥

## সরস্বতী বন্দনা

বাগেশ্বরী-বাহার—মধ্যমানের ঠেকা
সরোজরাজে কে বিরাজে করেতে বীণা
কে ও নবীনা ত্রিভাঙ্গিমা সাজে ॥ ধ্রু।

### তোটক ছন্দ

অয়ি বাণি ! তবানিশমঙ্ঘ্রি যুগম্।
করবাণি নতিং শতকোটিযুগম্ ॥
শিব-বিষ্ণু-বিরিঞ্চি-বিচিন্ত্যপদম।
মদনায় বিতর মোক্ষপদম্ ॥

## প্রার্থনা

### পয়ার

ওগো বাণি ! শিবানি ! সোমার শ্রীচরণে।
স্থান দান করো মা গো এই দীন জনে ॥
না জানি জননি ! কিছু তব স্তুতিবাদ।
তবু মোর মতি স্তুতি-বাদে করে সাধ ॥
আদি কবি বিধি যদি নিরবধি ভণে।
তথাপি অসাধ্য তাঁর অত্যুক্তি করণে ॥
যে বলিবে যে বাক্য তুমি যদি তাই।
সুতরাং অত্যুক্তি প্রবক্তি আর নাই ॥
অতএব তোমার যেমন যারে দয়া।
সেইরূপ সে বলিবে ওগো মহামায়া !
ইথে এই দীন যদি অসঙ্গত বলে।
দোষ না লইবে রাজা চরণ-যুগলে ॥

যে পদ-নীরজরজঃ কণা মাত্র পেয়ে।
বিধি ব্যাস বিখ্যাত জগতে কবি হয়ে॥
যত বল বুদ্ধি বল সব ও চরণ।
নতুবা কোথায় হবে বাক্যের স্ফুরণ?
অতএব দীন প্রতি হৈও না কৃপণা।
মদনে প্রদান কর পদধূলি-কণা।

## গুরু-বন্দনা

সিন্ধু-খৎ

দীনে কর সুদিন উদয়।
দীন-দয়াময়! দীনে দেহি পদদ্বয়॥
না জানি তব ভজন ওহে বিপদভঞ্জন!
তাহে শমন-গঞ্জন হেরিয়া কাঁপে হৃদয়॥

পয়ার

ওহে গুরু কল্পতরু! কুরু জ্ঞান দান হে!
কর না করুণা মোরে করুণানিধান হে!
তপনতনয়-তাপ তরুণ হইল হে!
এ কারণ ও চরণ শরণ লইল হে!
এই অভাজন জন কলুষ-ভাজন হে!
এবে তবে কিবে হবে ভাবে অনুক্ষণ হে!
অপার-সংসার পারা-বার-পারাপার হে!
নাহি পাই ভাবি তাই উপায় এবার হে!
পাপ তাপ পরিতাপ সন্তাপেতে মরি হে!
এ পাথারে কাতরে বিতর কৃপাতরি হে!
ওহে নাথ জগন্নাথ! অনাথের নাথ হে!
কষ্টে নষ্ট হই কর তুষ্টি-দৃষ্টিপাত হে!
তব তত্ত্ব তত্ত্ব কি করিবে এই মূঢ় হে!
অনন্ত নিতান্ত ভ্রান্ত জানিতে নিগূঢ় হে!
শুনে যমডঙ্ক শঙ্কা-সঙ্কোচিত অতি হে!
বাঁচাও ঘুচাও ভীতি চাও মোর প্রতি হে!
অকিঞ্চনে বঞ্চনা করো না প্রভু আর হে!
জ্ঞানরত্ন দিয়া বাঞ্ছা পূরাও আমার হে!

## গ্রন্থাবতারিকা

পয়ার

শেষশায়ি-চরণে অশেষ প্রণিপাত।
গড় করি গজাননে হয়ে যোড়-হাত॥
সুখসদ্মা-পদ্মাপাদপদ্মে প্রণমিয়া।
শিরিশে হরিষে শেষে প্রণতি করিয়া॥
বাগ্বাণী-বরদা-শারদা-শ্রীচরণে।
কতি কতি করি নতি নরনারায়ণে॥
দুর্গা দুর্গা বলি গ্রন্থ করিব সূচনা।
যে কারণে এই গ্রন্থ হইল রচনা॥
পূর্ব্বে পূর্ব্বাবধি এক অপূর্ব্ব নগর।
গুণ অনুরূপ নাম আছে যশোহর॥
যথায় বিখ্যাত ইশফ্‌ পুর পরগণা।
বৃথা চক্ষু তার না দেখিল যেই জনা॥
তার মধ্যে গ্রামচূড়া নবপাড়া নাম।
নবীন কৈলাস হেন দর্শনে সুঠাম॥
তথায় শ্রীশিবচন্দ্র রায় গুণমণি।
প্রশস্ত কায়স্থ-বংশে যিনি চূড়ামণি॥
যাঁর যশে যশোময় ছিল যশোহর।
যেন নবচন্দ্র নবপাড়ার ভিতর॥
শিব এসে নববেশে নবপাড়া গ্রামে।
বুঝি শিবচন্দ্ররূপে বসতি স্ব-ধামে॥
এবে সে সে বেশ ছেড়ে ভব সে সুবেশে
সতী সহ সতীপতি এ নব নিবেশে॥
ভবভোগ ভুঞ্জিতে আপনি মৃত্যুঞ্জয়।
এসেছেন ত্যজিয়া কপালে ধনঞ্জয়॥
নাহি সে বিষম দৃষ্টি সদ্দৃষ্টি সদা।
ভীম উগ্ররূপী নন সুশান্ত সর্ব্বদা॥
যাহাতে প্রলয়কালে হইত সংহার।
সে আগুন তমোগুণ নাহি তাঁর আর॥
প্রায় পূর্ব্ব গুণ-দোষ হয়েছিল হীন।
কিন্তু আশুতোষ দোষ ছিল চিরদিন॥
ধনাভাবে পূর্ব্বে দেহ আদি ছিল দান।
একণেও সেই সব ছিল বিদ্যমান॥
এইরূপে বহুকাল করি নানা ভোগ।
শেষে শিবচন্দ্র পুনঃ আরম্ভিল যোগ॥
তব ভবসুখ অনুভব করি শেষে।
ত্যজি মায়াময় দেহ গেলেন কৈলাসে॥

চারি সুত গুণযুত রেখে বর্ত্তমান।
শিবচন্দ্র শেষে হইলেন অন্তর্দ্ধান॥
গুণরূপ অনুরূপ চারি সহোদর।
জাতিতে অবর কিন্তু গুণে সর্ব্ব-বর॥
রতিকান্ত কালীকান্ত সর্ব্বগুণধাম।
বাণীকান্ত নবকান্ত এই চারি নাম॥
যেমন সুবর্ণ সুধাকর রত্নাকর।
তেমতি গুণানুরূপ নাম সবাকার॥
জ্যেষ্ঠ গুণজ্যেষ্ঠ শিষ্ট বিশিষ্ট-প্রকৃতি।
বাণীকান্ত তৃতীয় নিতান্ত শান্তমতি॥
কনিষ্ঠ কেবল তিনি বয়সে কনিষ্ঠ।
গুণ-গণনায় কিন্তু পরম গরিষ্ঠ॥
কি কহিব আমি সবমধ্যমের গুণ।
যারে গুণ দিয়া ব্রহ্মা হলেন নিগুর্ণ॥
শঙ্কর সর্ব্বস্ব দিয়া নিজে দিগম্বর।
ইথে কি করিব আমি বাক্য আড়ম্বর?
সৌন্দর্য্য মাধুর্য্য যারে করিয়া অর্পণ।
অনঙ্গ অনঙ্গ শেষে হইল মদন॥
যাঁহার দাতৃত্ব-তত্ত্ব সংক্ষেপেতে বলি।
দানে অভিমানে গেল পাতালেতে বলি॥
কল্প করি কল্পতরু করিলেক দান।
রত্নাকর যত্ন বিনে না দেন নিধান॥
স্বভাবে আপনি ইনি সদা দেন ধন।
যথা ঘন ঘন করে স্বভাবে বর্ষণ॥
দেব দ্বিজে নিজে যিনি দৃঢ়-ভক্তি অতি।
বলিষ্ঠ বিশিষ্ট শিষ্ট ইষ্ট-নিষ্ঠ-মতি॥
শাস্ত্রালাপে কালযাপ নাহি পাপ-লেশ।
যার যশে বিশেষে প্রকাশে সেই দেশ॥
গণিয়া যাহার গুণ দিবস-রজনী।
না পারেন শেষ শেষ করিতে আপনি॥
সেই কালীকান্ত কান্ত শান্ত-দান্ত মতি।
করিলেন এই অনুমতি মোর প্রতি;—
'বররুচি ভাগিনেয় সুবন্ধু নামেতে।
শ্লেষ বক্তা বলি খ্যাতি যাহার জগতে।
তাহার রচিত গদ্য শ্লেষ-সংঘটিত।
যে বাসবদত্তা গ্রন্থ আছে প্রচলিত॥
তাহার তাৎপর্য্য ধার্য্য সংক্ষেপে করিয়া।
ভাষায় ভাষিত কর সত্বর হইয়া॥
সেই অনুমতিক্রমে এই মতি-হীন।
গ্রন্থ রচনাতে চিত্তে ভাবে দিন দিন॥
তথাপি ইহাতে আমি করিনু প্রয়াস।
ওহে গুণিগুণ! না করিহ উপহাস॥
যত্তপি আমার কাব্য শ্রাব্যযোগ্য নয়।
কৌতুক বলিয়া তবু দৃষ্টি যুক্তি হয়॥
শুকপক্ষি-মুখে যদি বাক্য শুনা যায়।
কীর ব'লে কোন্ ধীরে ফিরে নাহি চায়?
অতএব গ্রন্থারম্ভে সুজন-নিকটে।
মদন প্রার্থনা এই কয়ে করপুটে॥

## গ্রন্থারম্ভ

### রাজধানী-বর্ণনা

বাহার—খয়রা

কিবা অপরূপ স্বরূপ বিরাজে ধীরাজে॥ ধ্রু॥

লঘু ত্রিপদী

অতি মনোহর, মহেন্দ্র নগর,
ছিল এক রাজধানী।
তাহার তুলনা, ভুলেও ভুল না,
তুলনা মিলে না জানি॥
যবে সেই শোভা, অতি মনোলোভা,
দেখয়ে অমরাবতী।
রূপে হয়ে হীনা, ঈর্ষাতে প্রবীণা,
ক্ষুণ্ণা নিজ পতি প্রতি॥
কত শত স্থলে, মণিখনি জলে,
সে ভাসে প্রকাশে দিশি।
হেন আলো হয়, নাহিক নির্ণয়,
এ কি দিবা কিবা নিশি॥
গড়খাই-জল, দেখিয়া প্রবল,
শত্রুগণ পায় শঙ্কা।
যেন চারি ভিত, সমুদ্রবেষ্টিত,
শোভিছে সুবর্ণ লঙ্কা॥
চারিদিকে তার, আছে চারি দ্বার,
প্রত্যেকে সহস্র দ্বারী।
হেন লাগে ভয়, বুঝি যমালয়,
সহজে যাইতে নারি॥
অট্টালিকাময়, পুরী সমুদয়,
দশ ক্রোশ আয়তন।

প্রস্তরে গ্রথিত, অতি সুনির্ম্মিত,
যাহার নাহি পতন ॥
মধ্যে রাজবাটী, কিবা পরিপাটী,
শোভে সিপাহীর পারা।
মাঝে যেন শশী, চারিদিকে বসি,
সবে শোভে তারা তারা ॥
অট্টালিকামাঝে, রাজপুরী সাজে,
দেখিতে কিবা সে রঙ্গ।
যথা চারুভিত, পর্ব্বতে শোভিত,
মাঝে সাজে মেরুশৃঙ্গ ॥
গৃহের ভিতরে, শোভে থরে থরে,
হরেক হীরক মণি।
যেন দিবানিশি, আছে আসি বসি,
কত শশী দিনমণি ॥
ঝলকে ঝালর, ঝুলিছে বেলর,
ঝাড় ঝল ঝল জ্বলে।
তাতে বাতিপাতি, নাহি করে ভাতি,
মণির কিরণ-বলে ॥
এরূপে রচিত, মুকুরে খচিত,
ছবি সব শোভে তায়।
গৃহের বাহিরে, থরে থরে হীরে,
কি কাজ করেছে হায়!
কি কব অধিক, ধিক্ ধিক্ ধিক্,
এমন নয়নে তার।
যেই অভাজন, পেয়ে দুনয়ন,
না হেরিলে সে বাহার ॥
যদি একবার, তাহার বাহার,
দেখে কভু কোন জন।
বলে কেন বিধি, হয়ে গুণনিধি,
না দিলে শত নয়ন ॥
জিনি-চিন্তামণি, যথা-চিন্তামণি,
ভূপতিরে পেয়ে পতি।
স্বভাবে চপলা আপনি কমলা,
অচলা আছেন সতী ॥
তেজে দিনমণি, রাজা চিন্তামণি,
মহেন্দ্র নগরীপতি।
মন্ত্রে বিভীষণ, গুণে গজানন,
বুদ্ধে যেন বৃহস্পতি ॥
ভুবনে গৌরব, মানেতে কৌরব,
দান-ধ্যানে যেন বলি।
বলে বলরাম, সর্ব্ব-গুণধাম,
প্রতিজ্ঞায় ভীষ্ম বলী ॥
সত্যে যুধিষ্ঠির, যুদ্ধে দশশির,
নীর-সম স্থির-মতি।
যার বীরদাপে, ধরাধর কাঁপে,
যত্যাচারে মহাযতি ॥
রাম-রাজা-মত, রাজা প্রজা যত,
সমাদরে সম পালে।
গ্রহ-পীড়া-ভয়, রাজ্যে নাহি হয়,
বিষ্টি নাই বৃষ্টিকালে ॥
তাঁহার কুমার, জিনিয়াছে মার,
রূপের সৌন্দর্য্য হেতু।
ধরণীর মাঝে, সেই যুবরাজে,
নামেতে কন্দর্পকেতু ॥
তাঁর গুণ রূপ, অতি অপরূপ,
চপলা প্রকাশে হাসে।
চরণ-যুগল, যেন রক্তোৎপল,
সলিলে সলীলে ভাসে ॥
করিবর- কর, গুরু উরুবর,
কিংবা রম্ভা-তরু রাজে।
আজানুলম্বিত, বাহু সুললিত,
হীরক-বলয় সাজে ॥
নয়নযুগল, জিনিয়া কমল,
ভ্রমর ভ্রমিছে তায়।
মুখ-সুধাকর হেরে সুধাকর,
নখছলে পড়ে পায় ॥
উরু গুরু ভালে, পড়িয়াছে ভালে,
কামের কামানখানা।
আকর্ণ সন্ধান, করিয়া সন্ধান,
নারীদলে দেয় হানা ॥
সমরে করাল, যার করবাল,
বাল বৃদ্ধ নাহি বাঁচে।
পেলে বৈরিগণ, করিয়া ছেদন,
করতলস্থলে নাচে ॥
রণে সুপণ্ডিত, বাণে অখণ্ডিত,
হানিলে মারে সে প্রাণে।
শাস্ত্রে সুনিপুণ, আছে নানা গুণ,
কর্ণ-সম স্বর্ণদানে ॥
ত্রিলোক খুঁজিলে, হেন নাহি মিলে,
নানা গুণগণাক্রান্ত।

সেই তার মত, কহে এই মত,
মদনেরে কালীকান্ত ॥

— —

## রজনী বর্ণন

বাহার—আড়াঠেকা

পুষ্প-নিকুঞ্জ-কাননে বসিয়া কিশোরী
ভাবে কিশোর বিহনে।
বেশ-ভূষা সজ্জা করি, সঙ্গে লয়ে সহচরী,
গাঁথি হার কুসুমেরি, কান্দিছে সঘনে ॥ধ্রু॥

দীর্ঘ ত্রিপদী

মধু-সম মধুমাসে, তারা তারাগণ-পাশে,
শশী আসি বসি নিশিযোগে।
রজনী সজনী লয়ে, গুরুজন গুরুভয়ে,
আইল কৌতুকে সুখভোগে ॥
রজনীরে করে ধরি, সন্ধ্যা সুসন্ধান করি,
চলি গেল করিয়া মিলন।
নিশিকে না হেরে আগে, শশীছিল অনুরাগে,
পরে তাহা করিল গমন ॥
প্রেয়সীরে পেয়ে পাশে, শশী মৃদু মৃদু হাসে
হরিষে বরিসে সুধাধার।
রজনীরে ক'রে কোলে তিমির-বসন ফেলে
কলে বলে করিছে বিহার ॥
শশীর দেখিয়া রঙ্গ, সে কথা যতেক ভৃঙ্গ,
ঝঙ্কারেতে বলিয়া বেড়ায়।
হয়ে হিমাংশুহিতাশী হেনকালে বায়ু আসি
উপহাসে সে সব উড়ায় ॥
শশীর সে হাস হেরে কোকিল বৈরিতাকরে
কুহু কুঁহু কুহরে ডাকিছে।
এইরূপ ব্যবহার, হেরে সবে সবাকার,
ফুলগণ পুলকে হাসিছে ॥
নিশিগন্ধা বেল কুন্দ, গন্ধরাজ মুচুকুন্দ,
মকরন্দ সুগন্ধ বন্ধুক।
টগর কাঞ্চন কলি, সেঁউতি শিউলি বেলি,
কৃষ্ণকেলি পলাশ কিংশুক ॥
কুমুদ প্রমোদ-মদে, বিকসিত হয়ে হ্রদে,
ভৃঙ্গ সঙ্গে রঙ্গ কত করে।
জলচরে জলচরে, কেলি করে পরস্পরে
কুতূহলে স্থলে স্থলচরে ॥
বিবাদ বিবাদ বাধে, অবাধে মনের সাধে,
সবে সাধে নিজ নিজ সাধ।
বিরহ-বিচ্ছেদ খেদ, পরস্পর হয়ে ভেদ,
পলাইল করিয়া বিবাদ ॥
নিজ গৃহে নির্বিরহে, সবে সুখে সুখে রহে
যামিনীর প্রভাব এমন।
প্রিয়ে সে প্রেয়সী-রসে তুলিয়া হৃদয়াকাশে
অনায়াসে তোষে তার মন ॥
কত নারী কুঞ্জে কুঞ্জে, নানামত সুখ ভুঞ্জে
প্রিয়পাশে করে অভিসার।
নায়ক নাবিক হয়ে, তরুণী তরণি লয়ে,
সুখে যায় সুখ-পারাবার ॥
কেহ চির-অভিলাষী, হয়ে ছিল পরবাসী,
আবেশে আবাসে সুখে আসি।
লইয়া নিজ কামিনী পেয়ে এ সুখ যামিনী
সারা নিশি পোহাইছে বসি ॥
একে মন্দ সমীরণ, তাহে শশীর কিরণ,
কাম-উদ্দীপন ক্ষণে ক্ষণে।
কথায় কথায় কেহ, রসেতে অবশ দেহ,
ঘন ঘন মাতিছে মদনে ॥
এরূপে নগরবাসী, সবে দুঃখতমো নাশি,
গৃহে রহে লইয়া রমণী।
যার ছিল যে বাসনা, সে পুরায় সে কামনা
পেয়ে এই সুখের রজনী ॥
ক্রমে নিশি হয় সাঙ্গ, নিদ্রায় বিবশ অঙ্গ,
অলসেতে ঢালিয়া শয্যায়।
সুখে মুখে মুখ দিয়ে, হৃদয়ে হৃদয়ে থুয়ে,
প্রিয়া লয়ে সবে নিদ্রা যায় ॥
রজনী-সম্ভোগ-পরে, স্নান করিবার তরে,
শশী অস্তাচলে উত্তরিল।
অনন্তর কুতূহলে, পশ্চিম জলধিজলে,
তারাগণ সহ ঝাঁপ দিল ॥
একাকিনী আমি নারী, কেমনে রহিতে পারি,
ইহা ভেবে নিশি যায় চলে।
সারি সারি শারী-শুকে, শাখী পরে শুয়ে সুখে
কৌতুকে এ সব কথা বলে ॥
কোকিল, অখিল নিশি, পেয়ে সুখে সুখশশী,
বসি বসি করে জাগরণ।

লোহিত নয়নভরে, 'উহু উহু' শব্দ করে,
অলস আবেশে অনুক্ষণ ॥
ময়ূর ময়ূরী মুরী, ডাক ডাকে ভূরি ভূরি
কলরবে কলরব বন ।
বকুলে মুকুল ফুটে, অলিকুল চলে ছুটে
মন্দ মন্দ বহিছে পবন ॥
নিশি-অবসান ভাগে, কেহবা বিভাস-রাগে
ললিত আলাপে গীত গায় ।
সেই সে মধুর তানে, চেতনা পাইয়ে প্রাণে
শেল বিধে বিরহিণী গায় ॥
ব্রাহ্মণ-পণ্ডিত যত, ব্রাহ্ম-মুহূর্ত্তে উত্থিত
মুনি ঋষি যতি কত জন ।
ব্রহ্মা মুরারীতি ক'রে, বদ্ধ মৃদু মৃদু স্বরে
অন্নপূর্ণা শিবাদি ভজন ॥
কেহ গায় মুরহর, ডাকয়ে শিব শঙ্কর
শ্রীযদু-দুলাল-নন্দলালে ।
কেহ দুর্গা দুর্গা বলি, কুশ বা কুসুম তুলি
কোশা লৈয়া প্রাতঃস্নানে চলে ॥
কোননারী বিপ্রলব্ধা, পতিরে না পেয়ে ক্ষুব্ধা
মানভরে ফিরিয়া বসিল ।
কহিছে যামিনী যায়, প্রাণ কেন নাহি যায়
যদি নাথ ঘরে না আইল ॥
কোনবা অভিসারিকা, ডাকিছে শুকশারিকা
দেখে আস্তে-ব্যস্ত আঁখি মেলে ।
উঠিয়া ঘুমের ঘোরে, অতি ভোরে ঘোরে ঘোরে
ত্বরা করে ঘরে ঘরে চলে ॥
কোনবা খণ্ডিতাসতী, প্রভাতে আগত পতি
রতিচিহ্ন দে'খে কোপান্বিতা ।
গুরু অভিমানভরে, পতিরে না নিল ঘরে,
শেষে হইল কলহান্তরিতা ॥
স্বাধীন স্বাধীন-পতি, লয়ে সারারাতি রতি
করে অতি কাতরা নিদ্রায় ।
পতিরে লইয়া পাশে, বান্ধি বাহুলতাপাশে
নিদ্রা-আশে প্রাতে নিদ্রা যায় ॥
এইরূপে নিশি-রঙ্গ, সকল হইলে সাঙ্গ,
শশী-সঙ্গে যামিনী পোহায় ।
হেনকালে যুবরায়, ছিলেন সুখে নিদ্রায়,
তাঁরে স্বপ্ন মদনে দেখায় ॥

---

## কন্দর্পকেতুর-স্বপ্নবিবরণ

লুম—খং

কবি কবি হে মিনতি থাক এ সুখ-রজনী ।
পোহায়ো না হেরি কামিনী ॥ ধ্রু ॥
যদি অপরূপ শশী, উদয় হইল আসি
হৃদিসরোরুহদলে পশিবে এখনি ॥

পয়ার

ক্রমে অস্ত শশী সঙ্গে করি তারাগণ ।
মকরন্দ গন্ধে ভৃঙ্গ করয়ে ভ্রমণ ॥
শারী-পরে শারী-শুক করে কলধ্বনি ।
অরুণ উদয় হয় প্রভাতা যামিনী ॥
মণিময় পর্য্যঙ্কেতে রাজার নন্দন ।
অবিরত নিদ্রা যায় হৈয়া অচেতন ॥
শুভক্ষণে শুভ স্বপ্ন হইল গোচর ।
নাহি জানে খেচর ভূচর বনচর ॥
দেখিতে না পান চক্ষু সে পরম রস ।
বাহ্যেন্দ্রিয় বৃত্তি চিত্ত নিদ্রায় বিবশ ॥
অন্য যে পদার্থ সার্থ করিয়া অন্তর ।
অন্তরে করয়ে নিদ্রা নৃপের গোচর ॥
ত্রিভুবন-লোভনীয়া যেন পূর্ণ শশী ।
স্বপ্নে দেখা দিল আসি ষোড়শী রূপসী ॥
অপরূপ রসকূপ অনুপ সেরূপ ।
রূপের স্বরূপ তার বর্ণিব কিরূপ ॥
সুবর্ণ সুবর্ণ জিনি কামিনীর বর্ণ ।
মসীময় বর্ণে বর্ণে হয় বা বিবর্ণ ॥
ইহা ভেবে বর্ণনে উচিত হওয়া চুপ ।
স্বরূপ সে রূপ পাছে হইবে বিরূপ ॥
তথাপি কহিব যথা শক্তি অনুসারে ।
সেরূপ যেরূপ কিছু পারি বর্ণিবারে ॥

---

## কামিনীর রূপ-বর্ণন

পয়ার

কুটিল কুন্তলে কিবা বান্ধিয়াছে বেণী ।
কুণ্ডলী করিয়া যেন কাল কুণ্ডলিনী ॥
রমণী স্বরূপ মণি সদা রক্ষা করে ।
তার চোরে অপাঙ্গ-ভঙ্গিতে বিরেজারে ॥

অভিষেকসামগ্রী সমাহৃত হইলে অমাত্য ও পুরোহিতের সহিত রাজা শুভদিনে ও শুভলগ্নে তীর্থ, নদী ও সাগর হইতে আনীত মন্ত্রপূত বারি দ্বারা রাজকুমারের অভিষেক করিলেন। লতা যেরূপ এক বৃক্ষ হইতে শাখার দ্বারা বৃক্ষান্তর আশ্রয় করে, সেইরূপ রাজস ক্রান্ত রাজলক্ষ্মী অংশক্রমে যুবরাজকে অবলম্বন করিলেন। পবিত্র তীর্থজলে স্নান করিয়া রাজকুমার উজ্জ্বল শ্রীপ্রাপ্ত হইলেন। অভিষেকানন্তর ধবল বসন ও উজ্জ্বল ভূষণ ও মনোহর মাল্য ধারণ পূর্ব্বক অঙ্গে সুগন্ধি গন্ধদ্রব্য লেপন করিলেন। অনন্তর সভামণ্ডপে প্রবেশ পূর্ব্বক শশধর যেরূপ সুমেরুশৃঙ্গে আরোহণ কালে শোভা হয়, যুবরাজ সেইরূপ রত্নসিংহাসনে উপবেশন করিয়া সভার পরম শোভা সম্পাদন করিলেন। নব নব উপায় দ্বারা প্রজাদিগের সুখসমৃদ্ধি বৃদ্ধি ও রাজ্যের সুনিয়ম সংস্থাপন করিয়া পরমসুখে যৌবরাজ্য সম্ভোগ করিতে লাগিলেন। রাজাও পুত্রকে রাজ্যভার সমর্পণ করিয়া নিশ্চিন্ত হইলেন।

কিছু দিনের পর যুবরাজ দিগ্বিজয়ের নিমিত্ত যাত্রা করিলেন। ঘন-ঘটার ঘোর ঘর্ঘর ঘোষের ন্যায় দুন্দুভিধ্বনি হইল। সৈন্যগণের কলরবে চতুর্দ্দিক্ ব্যাপ্ত হইল। রাজকুমার স্বর্ণালঙ্কারে ভূষিত করেণুকায় আরোহণ করিলেন। পত্রলেখাও ঐ হস্তিনীর উপর উঠিয়া বসিল। বৈশম্পায়ন আর এক করিণীপৃষ্ঠে আরোহণ করিয়া রাজকুমারের পার্শ্ববর্ত্তী হইলেন। ক্ষণকালের মধ্যে মহীতল তুরঙ্গময়, দিঙ্মণ্ডল মাতঙ্গময়, অন্তরীক্ষ আতপত্রময়, সমীরণ মদগন্ধময়, পথ সৈন্যময় ও নগর জয়শব্দময় হইল। সেনাগণ সুসজ্জিত হইয়া বহির্গত হইলে তাহাদিগের পাদবিক্ষেপে মেদিনী কাঁপিতে লাগিল। শাণিত অস্ত্র-শস্ত্রে দিনকরের করপ্রভা প্রতিবিম্বিত হওয়াতে বোধ হইল যেন, শিখিকুল গগনমণ্ডলে শিখাকলাপ বিস্তীর্ণ করিয়া রহিয়াছে, সৌদামিনী প্রকাশ পাইতেছে, ইন্দ্রধনু উদিত হইয়াছে। করীদিগের বৃংহিত, অশ্বদিগের হ্রেষারব, দুন্দুভির ভীষণ শব্দ ও সৈন্যদিগের কলরবে বোধ হইল যেন, প্রলয়কাল উপস্থিত। ধূলি উত্থিত হইয়া গগনমণ্ডল অন্ধকারাবৃত করিল। আকাশ ও ভূমির কিছুই বিশেষ রহিল না। বোধ হইল যেন, সৈন্যভার সহ্য করিতে না পারিয়া ধরা উপরে উঠিতেছে। এক একবার এরূপ কলরব হয় যে, কিছুই শুনা যায় না।

কতক দূর যাইয়া সন্ধ্যার পূর্ব্বে যুবরাজ এক রমণীয় প্রদেশে উপস্থিত হইলেন। সে দিন তথায় বাসস্থান নিরূপিত হইল। সেনাগণ আহারাদি করিয়া পটগৃহে নিদ্রা গেল। রাজকুমারও শয়ন করিলেন। প্রত্যূষে সেনাগণ পুনর্ব্বার শ্রেণীবদ্ধ হইয়া চলিল। যাইতে যাইতে বৈশম্পায়ন রাজকুমারকে সম্বোধন করিয়া কহিলেন, "যুবরাজ! মহারাজ যে দেশ জয় করেন নাই, যে দুর্গ আক্রমণ করেন নাই, এরূপ দেশ ও দুর্গই দেখিতে পাই না। আমরা যে দিকে যাইতেছি, দেখিতেছি, সকলই তাঁহার রাজ্যের অন্তর্গত। মহারাজের বিক্রম ও ঐশ্বর্য্য দেখিয়া আশ্চর্য্য বোধ হইতেছে। তিনি সমুদায় দেশ জয় করিয়াছেন, সকল রাজাকে আপন অধীনে রাখিয়াছেন, সমুদায় রত্ন সংগ্রহ করিয়াছেন।"

অনন্তর যুবরাজ পরাক্রান্ত ও বলশালী সৈন্য দ্বারা পূর্ব্ব, দক্ষিণ, পশ্চিম, উত্তর ক্রমে ক্রমে অবশিষ্ট সকল দেশ জয় করিয়া কৈলাসপর্ব্বতের নিকটবর্ত্তী হেমজটনামক কিরাতদিগের সুবর্ণপুরনাম্নী নগরীতে উপস্থিত হইলেন। সংগ্রামে কিরাতদিগকে পরাজিত করিয়া পরিশ্রান্ত ও একান্ত ক্লান্ত সেনাগণকে কিঞ্চিৎকাল বিশ্রাম করিতে আদেশ দিলেন; আপনিও তথায় আরাম করিতে লাগিলেন।

একদা তথা হইতে মৃগয়ার্থ নির্গত হইয়া একটি কিন্নর ও একটি কিন্নরী বনে ভ্রমণ করিতেছে দেখিলেন। অদৃষ্টপূর্ব্ব কিন্নরমিথুন দর্শনে অত্যন্ত কৌতুকাক্রান্ত হইয়া ধরিবার আশায় সেই দিকে অশ্ব চালনা করিলেন। অশ্ব বায়ুবেগে ধাবিত হইল। কিন্নরমিথুনও মানুষ দর্শনে ভীত হইয়া দ্রুতবেগে

পলায়ন করিতে লাগিল। শীঘ্র-গমনে কেহই অপারগ নহে। ঘোটক এরূপ দ্রুতবেগে দৌড়িল যে, কিন্নরমিথুন এই ধরিলাম বলিয়া রাজকুমারের ক্ষণে ক্ষণে বোধ হইতে লাগিল। এ দিকে কিন্নরমিথুনও প্রাণপণে দৌড়িয়া গিয়া এক পর্ব্বতের উপরি আরোহণ করিল। ঘোটক তথায় উঠিতে পারিল না। রাজকুমার পর্ব্বতের উপত্যকা হইতে উর্দ্ধদৃষ্টে দেখিতে লাগিলেন। উহারা পর্ব্বতের শৃঙ্গে আরোহণ পূর্ব্বক ক্রমে ক্রমে দৃষ্টিপথের অগোচর হইল।

কিন্নরমিথুনগ্রহণে হতাশ হইয়া মনে মনে কহিলেন, 'কি দুষ্কর্ম্ম করিয়াছি, কিন্নরমিথুন কিরূপে ধরিব, ধরিয়াই বা কি হইবে, একবারও বিবেচনা হয় নাই। বোধ হয়, সেনানিবেশ হইতে অধিক দূর আসিয়াছি। এক্ষণে কি করি, কিরূপে পুনর্ব্বার তথায় যাই? এ দিকে কখন আসি নাই, কোন্ পথ দিয়া যাইতে হয়, কিছুই জানি না। এই নির্জ্জন গহনে মানবের সমাগম নাই। কোন ব্যক্তিকে জিজ্ঞাসা করিয়া যে পথের নিদর্শন পাইব, তাহারও উপায় নাই। শুনিয়াছি, সুবর্ণপুরের উত্তরে নিবিড় বন, বন পার হইলেই কৈলাসপর্ব্বত। কিন্নরমিথুন যে পর্ব্বতে আরোহণ করিল, বোধ হয়, উহা কৈলাস পর্ব্বত। দক্ষিণদিকে ক্রমাগত প্রতিগমন করিলে স্কন্ধাবারে পৌছিবার সম্ভাবনা। অদৃষ্টে কত কষ্ট আছে, বলিতে পারি না। আপনি কুকর্ম্ম করিয়াছি, কাহার দোষ দিব, কেই বা ইহার ফলভোগ করিবে, যেরূপে হউক যাইতেই হইবে।' এই স্থির করিয়া ঘোটককে দক্ষিণদিকে ফিরাইলেন। তখন বেলা দুই প্রহর। দিনকর গগনমণ্ডলের মধ্যবর্ত্তী হইয়া অতিশয় উত্তাপ দিতেছেন। পক্ষিগণ নীরব, বন নিস্তব্ধ, ঘোটক অতিশয় পরিশ্রান্ত ও ঘর্ম্মাক্ত-কলেবর। আপনিও তৃষ্ণাতুর হইয়াছেন দেখিয়া তরুতলের ছায়ায় অশ্ব বাঁধিলেন এবং হরিদ্বর্ণ দুর্ব্বাদলের আসনে উপবেশন পূর্ব্বক ক্ষণকাল বিশ্রামের পর জলপ্রাপ্তির আশয়ে ইতস্ততঃ দৃষ্টিপাত করিতে লাগিলেন। এক পথে হস্তীর পদচিহ্ন ও মদচিহ্ন রহিয়াছে এবং কুমুদ, কহ্লার ও মৃণাল ছিন্ন ভিন্ন হইয়া পতিত আছে দেখিয়া স্থির করিলেন, গিরিচর করিযূথ এই পথে জল পান করিতে যায়, সন্দেহ নাই। এই পথ দিয়া যাইলে অবশ্য জলাশয় পাইতে পারিব।

অনন্তর সেই পথে চলিলেন। পথের দুই ধারে উন্নত পাদপ সকল বিস্তৃত শাখা-প্রশাখা দ্বারা গগন আকীর্ণ করিয়া রহিয়াছে। বোধ হয় যেন, বাহু প্রসারণ পূর্ব্বক অঙ্গুলি-সঙ্কেত দ্বারা তৃষ্ণার্ত্ত পথিকদিগকে জলপান করিবার নিমিত্ত ডাকিতেছে। স্থানে স্থানে কুঞ্জবন ও লতামণ্ডপ, মধ্যে মধ্যে মসৃণ ও উজ্জ্বল শিলা পতিত রহিয়াছে। নানাবিধ রমণীয় প্রদেশ ও বিচিত্র উপবন দেখিতে দেখিতে কতক দূর যাইয়া বারিশীকরসম্পৃক্ত সুশীতল সমীরণস্পর্শে বিগতক্লম হইলেন। বোধ হইল যেন, তুষারে অবগাহন করিতেছেন। সরোবর নিকটবর্ত্তী হওয়াতে মনে মনে অতিশয় আহ্লাদ জন্মিল। অনন্তর মধুপানমত্ত মধুকর ও কেলিপর কলহংসের কোলাহলে আহূত হইয়া সরোবরের সমীপবর্ত্তী হইলেন। চতুর্দ্দিকে শ্রেণীবদ্ধ তরুমধ্যে ত্রৈলোক্যলক্ষ্মীর দর্পণস্বরূপ, বসুন্ধরাদেবীর স্ফটিকগৃহস্বরূপ, অচ্ছোদ নামক সরোবর নেত্রগোচর করিলেন। সরোবরের জল অতি নির্ম্মল। জলে কমল, কুমুদ, কহ্লার প্রভৃতি নানাবিধ কুসুম বিকসিত হইয়াছে। মধুকর গুন্ গুন্ধ্বনি করিয়া এক পুষ্প হইতে অন্য পুষ্পে বসিয়া মধুপান করিতেছে। কলহংস সকল কলরব করিয়া কেলি করিতেছে। কুসুমের সুরভিরেণু হরণ করিয়া শীতল সমীরণ নানাদিকে সুগন্ধ বিস্তার করিতেছে। সরোবরের শোভা দেখিয়া মনে মনে চিন্তা করিলেন, কিন্নরমিথুনের অনুসরণ নিষ্ফল হইলেও, এই মনোহর সরোবর দেখিয়া আমার নেত্রযুগল সফল ও চিত্ত প্রসন্ন হইল। এতাদৃশ রমণীয় বস্তু কখন দেখি নাই, দেখিব না; বোধ হয়, ভগবান্ ভবানীপতি এই সরোবরের শোভায় বিমোহিত হইয়া কৈলাসনিবাস পরিত্যাগ করিতে পারেন না। অনন্তর সরোবরের দক্ষিণ তীরে

উপস্থিত হইয়া, অশ্ব হইতে অবতীর্ণ হইলেন। পৃষ্ঠ হইতে পর্য্যাণ অপনীত হইলে ইন্দ্রায়ুধ একবার ক্ষিতিতলে বিলুণ্ঠিত হইল। পরে ইচ্ছাক্রমে স্নান ও জল পান করিয়া তীরে উঠিলে রাজকুমার উহার পশ্চাদ্ভাগের পাদদ্বয় পাশ দ্বারা আবদ্ধ করিয়া দিলেন। সে তীরপ্ররূঢ় নবীন দূর্ব্বা ভক্ষণ করিতে লাগিল। রাজকুমারও সরোবরে অবগাহন পূর্ব্বক মৃণাল ভক্ষণ ও জলপান করিয়া তীরে উঠিলেন। এক লতামণ্ডপ-মধ্যবর্ত্তী শিলাতলে নলিনীপত্রের শয্যা ও উত্তরীয়-বস্ত্রের উপাধান প্রস্তুত করিয়া শয়ন করিলেন।

ক্ষণকাল বিশ্রামের পর সরসীর উত্তর তীরে বীণাতন্ত্রীঝঙ্কারমিশ্রিত সঙ্গীত শুনিলেন। ইন্দ্রায়ুধ শব্দ শুনিবামাত্র কবল পরিত্যাগ পূর্ব্বক সেই দিকে কর্ণপাত করিল। এই জনশূন্য অরণ্যে কোথায় সঙ্গীত হইতেছে, জানিবার নিমিত্ত রাজকুমার যে দিকে শব্দ হইতেছিল, সেই দিকে দৃষ্টিপাত করিলেন। কিন্তু কিছুই দেখিতে পাইলেন না, কেবল অস্ফুট মধুর শব্দ কর্ণকুহরে অমৃত বর্ষণ করিতে লাগিল। সঙ্গীত শ্রবণে কুতূহলাক্রান্ত হইয়া ইন্দ্রায়ুধে আরোহণ পূর্ব্বক সরসীর পশ্চিমতীর দিয়া শব্দানুসারে গমন করিতে আরম্ভ করিলেন। কতক দূর গিয়া, চতুর্দ্দিকে পরমরমণীয় উপবনমধ্যে কৈলাসাচলের এক প্রত্যন্তপর্ব্বত দেখিতে পাইলেন। ঐ পর্ব্বতের নাম চন্দ্রপ্রভ; উহার নিম্নে এক মন্দির, মন্দিরের অভ্যন্তরে চরাচরগুরু ভগবান্ শূলপাণির প্রতিমূর্ত্তি প্রতিষ্ঠিত আছে। ঐ প্রতিমার সম্মুখে পাশুপতব্রত-ধারিণী, নির্ম্মমা, নিরহঙ্কারা, নির্ম্মৎসরা অমানুষাকৃতি, অষ্টাদশবর্ষদেশীয়া এক কন্যা বীণাবাদন পূর্ব্বক তানলয়বিশুদ্ধ মধুর স্বরে মহাদেবের স্তুতিবাদ করিয়া গান করিতেছেন। কন্যার দেহপ্রভায় উপবন উজ্জ্বল ও মন্দির আলোকময় হইয়াছে। তাঁহার স্কন্ধে জটাভার, গলে রুদ্রাক্ষমালা ও গাত্রে ভস্মলেপ। দেখিবা-মাত্র বোধ হয় যেন, পার্ব্বতী শিবের আরাধনায় ভক্তিমতী হইয়াছেন।

রাজকুমার তরুশাখায় ঘোটক বাঁধিয়া ভক্তি পূর্ব্বক ভগবান্ ত্রিলোচনকে সাষ্টাঙ্গ প্রণিপাত করিলেন। নিমেষশূন্য-লোচনে সেই অঙ্গনাকে নিরীক্ষণ করিয়া মনে মনে ভাবিলেন, 'কি আশ্চর্য্য'! কত অসম্ভাবিত ও অচিন্তিত বিষয় স্বপ্নকল্পিতের ন্যায় সহসা উপস্থিত হয়, তাহা নিরূপণ করা যায় না। আমি মৃগয়ায় নির্গত ও যদৃচ্ছাক্রমে কিন্নরমিথুনের অনুসরণে প্রবৃত্ত হইয়া কত ভয়ঙ্কর ও কত রমণীয় প্রদেশ দেখিলাম। পরিশেষে গীতধ্বনির অনুসারে এই স্থানে উপস্থিত হইয়া এই এক অদ্ভুত ব্যাপার দেখিতেছি। কন্যার যেরূপ মনোহর আকার ও মধুর স্বর, তাহাকে কোনক্রমে মানুষী বোধ হয় না, দেবকন্যা সন্দেহ নাই। ধরণীতলে কি সৌদামিনীর উদ্ভব হইতে পারে? যাহা হউক, যদি আমার দর্শনপথ হইতে সহসা অন্তর্হিত না হন, যদি কৈলাসশিখরে অথবা গগনমণ্ডলে হঠাৎ আরোহণ না করেন, তাহা হইলে, আমি ইঁহার নাম, ধাম ও তপস্যায় অভিনিবেশের কারণ সমুদায় জিজ্ঞাসা করিয়া জানিব।' এই স্থির করিয়া সেই মন্দিরের এক পার্শ্বে উপবেশন পূর্ব্বক সঙ্গীত সমাপ্তির অবসর প্রতীক্ষা করিয়া রহিলেন।

সঙ্গীত সমাপ্ত হইলে বীণা নিস্তব্ধ হইল। কন্যা গাত্রোত্থান পূর্ব্বক ভক্তিভাবে ভগবান ত্রিলোচনকে প্রদক্ষিণ করিয়া প্রণাম করিলেন। অনন্তর পবিত্র নেত্রপাত দ্বারা রাজকুমারকে পরিতৃপ্ত করিয়া সাদর সম্ভাষণে স্বাগত-জিজ্ঞাসা করিলেন ও বিনীতভাবে কহিলেন, "মহাশয়! আশ্রমে চলুন ও অতিথিসৎকার গ্রহণ করিয়া চরিতার্থ করুন।" রাজকুমার সম্ভাষণমাত্রেই আপনাকে পরিগৃহীত ও চরিতার্থ বোধ করিয়া ভক্তি পূর্ব্বক তাপসীকে প্রণাম করিলেন ও শিষ্যের ন্যায় তাঁহার পশ্চাৎ পশ্চাৎ চলিলেন। যাইতে যাইতে চিন্তা করিলেন, তাপসী আমাকে দেখিয়া অন্তর্হিত হইলেন না। প্রত্যুত দাক্ষিণ্য প্রকাশ করিয়া অথিতিসৎকার গ্রহণ করিতে অনুরোধ করিলেন। বোধ হয়, জিজ্ঞাসা করিলে আত্মবৃত্তান্ত বলিতে পারেন।

কতক দূর যাইয়া এক গিরিগুহা দেখিলেন। উহার পুরোভাগ তমালবনে আবৃত, তথায় দিনমণি দৃষ্টিগোচর হয় না। পার্শ্বে নির্ঝরবারি ঝর্ঝর শব্দে পতিত হইতেছে, দূর হইতে উহার শব্দ কি মনোহর! অভ্যন্তরে বল্কল, কমণ্ডলু ও ভিক্ষাকপাল রহিয়াছে, দেখিবামাত্র মনে শান্তিরসের সঞ্চার হয়। তাপসী তথায় প্রবেশিয়া অর্ঘ্যসামগ্রী আহরণ পূর্ব্বক অর্ঘ্য আনয়ন করিলে রাজকুমার মৃদু মধুর-সম্ভাষণে কহিলেন, "ভগবতি! প্রসন্ন হউন, আপনকার দর্শনমাত্রেই আমি পবিত্র হইয়াছি এবং অর্ঘ্যও প্রদত্ত হইয়াছে। অত্যাদর প্রকাশ করার প্রয়োজন নাই। আপনি উপবেশন করুন।" পরিশেষে তাপসীর অনুরোধ এড়াইতে না পারিয়া রাজকুমার যথাবিহিত অর্ঘ্য গ্রহণ করিলেন। দুই জন দুই শিলাতলে উপবিষ্ট হইলেন। তাপসী রাজকুমারের পরিচয় জিজ্ঞাসা করিলে তিনি আপন নাম, ধাম ও দিগ্বিজয়ের কথা বিশেষ করিয়া কহিলেন এবং কিন্নরমিথুনের অনুসরণক্রমে আপন আগমন বৃত্তান্ত আদ্যোপান্ত বর্ণনা করিলেন।

অনন্তর তাপসী ভিক্ষাকপাল গ্রহণ করিয়া আশ্রমস্থিত তরুতলে ভ্রমণ করাতে তাঁহার ভিক্ষাভাজন, বৃক্ষ হইতে পতিত নানাবিধ সুস্বাদু ফলে পরিপূর্ণ হইল। চন্দ্রাপীড় ফল ভক্ষণ করিবেন কি, এই আশ্চর্য্য ব্যাপার দেখিয়া তাঁহার অতিশয় বিস্ময় জন্মিল। মনে মনে চিন্তা করিলেন, কি আশ্চর্য্য! এরূপ বিস্ময়কর ব্যাপার ত কখন দেখি নাই। অথবা তপস্যার অসাধ্য কি আছে। তপস্যা প্রভাবে বশীভূত হইয়া অচেতনেরাও কামনা সফল করে, সন্দেহ নাই! অনন্তর তাপসীর অনুরোধে সুস্বাদু নানাবিধ ফল ভক্ষণ ও শীতল জল পান করিয়া পরিতৃপ্ত হইলেন। তাপসীও আহার করিলেন ও সন্ধ্যাকাল উপস্থিত হইলে যথাবিধি সন্ধ্যার উপাসনা করিয়া এক শিলাতলে উপবেশন পূর্ব্বক বিশ্রাম করিতে লাগিলেন।

চন্দ্রাপীড় অবসর বুঝিয়া বিনয়বাক্যে কহিলেন "ভগবতি! মানুষদিগের প্রকৃতি অতি চঞ্চল, প্রভুর কিঞ্চিৎ প্রসন্নতা দেখিলেই অমনি অধীর ও গর্ব্বিত হইয়া উঠে। আপনার অনুগ্রহ ও প্রসন্নতা দর্শনে উৎসাহিত হইয়া আমার অন্তঃকরণ কিছু জিজ্ঞাসা করিতে অভিলাষ করিতেছে। যদি আপনার ক্লেশকর না হয়, তাহা হইলে, আত্মবৃত্তান্ত-বর্ণন দ্বারা আমার কৌতুকাক্রান্ত চিত্তকে পরিতৃপ্ত করুন। কি দেবতাদিগের কুল, কি মহর্ষিদিগের কুল কি অপ্সরাদিগের কুল, আপনি জন্মপরিগ্রহ দ্বারা কোন্ কুল উজ্জ্বল করিয়াছেন? কি নিমিত্ত কুসুমসুকুমার নবীন বয়সে আয়াসসাধ্য তপস্যায় প্রবৃত্ত হইয়াছেন? কি নিমিত্তই বা দিব্য আশ্রম পরিত্যাগ করিয়া এই নির্জ্জন বনে একাকিনী অবস্থিতি করিতেছেন? তাপসী কিঞ্চিৎ কাল নিস্তব্ধ থাকিয়া পরে দীর্ঘনিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক রোদন করিতে আরম্ভ করিলেন। চন্দ্রাপীড় তাঁহাকে অশ্রুমুখী দেখিয়া মনে মনে চিন্তা করিলেন, এ আবার কি! শোক, তাপ কি সকল শরীরকেই আশ্রয় করিয়াছে? যাহা হউক, ইঁহার বাষ্পসলিলপাতে আমার আরও কৌতুক জন্মিল। বোধ হয়, শোকের কোন মহৎ কারণ থাকিবে। সামান্য শোক এতাদৃশ পবিত্র মূর্ত্তিকে কখন কলুষিত ও অভিভূত করিতে পারে না। বায়ুর আঘাতে কি বসুধা চলিত হয়? চন্দ্রাপীড় আপনাকে শোকোদ্দীপন-হেতু ও তজ্জন্য অপরাধী বোধ করিয়া মুখপ্রক্ষালনের নিমিত্ত প্রস্রবণ হইতে জল আনিয়া দিলেন ও সান্ত্বনাবাক্যে নানাপ্রকার বুঝাইলেন। তাপসী চন্দ্রাপীড়ের সান্ত্বনাবাক্যে রোদনে ক্ষান্ত হইয়া মুখপ্রক্ষালন পূর্ব্বক কহিলেন, "রাজপুত্র! এই পাপীয়সী হতভাগিনীর অশ্রোতব্য বৈরাগ্যবৃত্তান্ত শ্রবণ করিয়া কি হইবে? কেবল শোকানল ও দুঃখার্ণব। যদি শুনিতে নিতান্ত অভিলাষ হইয়া থাকে, শ্রবণ করুন?'

দেবলোকে অপ্সরাগণ বাস করে, শুনিয়া থাকিবেন। তাহাদিগের চতুর্দ্দশ কুল। ভগবান্ কমলযোনির মানস হইতে এক কুল উৎপন্ন হয়। দেব, অনল, জল, ভূতল, পবন অমৃত, সূর্য্যরশ্মি,

চন্দ্রকিরণ, সৌদামিনী, মৃত্যু ও মকরকেতু এই একাদশ হইতে সুন্দরী কুল। দক্ষপ্রজাপতির কন্যা মুনি ও অরিষ্টার সহিত গন্ধর্ব্বদিগের সমাগমে আর দুই কুল উৎপন্ন হয়। এই সমুদায়ে চতুর্দ্দশ কুল। মুনির গর্ভে চিত্ররথ জন্মগ্রহণ করেন। দেবরাজ ইন্দ্র আপন সুহৃন্মধ্যে পরিগণিত করিয়া প্রভাব ও কীর্ত্তি বর্দ্ধন পূর্ব্বক তাঁহাকে গন্ধর্ব্বলোকের অধিপতি করিয়া দেন। ভারতবর্ষের উত্তরে কিম্পুরুষবর্ষে হেমকুট নামে বর্ষপর্ব্বত তাঁহার বাসস্থান। তথায় তাঁহার অধীনে সহস্র সহস্র গন্ধর্ব্বলোক বাস করে। তিনিই চৈত্ররথ নামে এই রমণীয় কানন, আচ্ছাদনামক ঐ সরোবর ও ভবানীপতির এই প্রতিমূর্ত্তি প্রস্তুত করিয়াছেন। অরিষ্টার গর্ভে হংস নামে জগদ্বিখ্যাত গন্ধর্ব্ব জন্মগ্রহণ করেন। গন্ধর্ব্বরাজ চৈত্ররথ ঔদার্য্য ও মহত্ত্ব প্রকাশ পূর্ব্বক আপন রাজ্যের কিঞ্চিৎ অংশ প্রদান করিয়া তাঁহাকে রাজ্যাভিষিক্ত করেন। তাঁহারও বাসস্থান হেমকুট। গৌরী নামে এক পরমসুন্দরী অপ্সরা তাঁহার সহধর্ম্মিণী। এই হতভাগিনী ও চিরদুঃখিনী তাঁহাদিগের একমাত্র কন্যা। আমার নাম মহাশ্বেতা। পিতা-মাতার অন্য সন্তানসন্ততি ছিল না। আমিই একমাত্র অবলম্বন ছিলাম। শৈশবকালে বীণার ন্যায় এক অঙ্ক হইতে অঙ্কান্তরে যাইতাম ও অপরিস্ফুট মধুরবচনে সকলের মন হরণ করিতাম। সকলের স্নেহপাত্র হইয়া পরম পবিত্র বাল্যকাল বাল্যক্রীড়ায় অতিক্রান্ত হইল। যেরূপ বসন্তকালে নবপল্লবের ও নবপল্লবে কুসুমের উদয় হয়, সেইরূপ আমার শরীরে যৌবনের উদয় হইল।

একদা মধুমাসের সমাগমে কমলবন বিকসিত হইলে, চূতকলিকা অঙ্কুরিত হইলে, মলয়মারুতের মন্দ মন্দ হিল্লোলে আহ্লাদিত হইয়া কোকিল সহকারশাখায় উপবেশন পূর্ব্বক সুস্বরে কুহুরব করিলে, অশোক, কিংশুক প্রস্ফুটিত বকুলমুকুল উদ্গত এবং ভ্রমরের ঝঙ্কারে চতুর্দ্দিক প্রতিশব্দিত হইলে, আমি মাতার সহিত এই অচ্ছোদসরোবরে স্নান করিতে আসিয়াছিলাম। এখানে আসিয়া মনোহর তীর, বিচিত্র তরু ও রমণীয় লতাকুঞ্জ অবলোকন করিয়া ভ্রমণ করিতেছিলাম। ভ্রমণ করিতে করিতে সহসা বনানিলের সহিত সমাগত অতি সুরভি পরিমল আঘ্রাণ করিলাম। মধুকরের ন্যায় সেই সুরভি গন্ধে অন্ধ হইয়া তদনুসরণক্রমে কিঞ্চিৎ দূর গমন করিয়া দেখিলাম, অতি তেজস্বী, পরম রূপবান্, সুকুমার এক মুনিকুমার সরোবরে স্নান করিতে আসিতেছেন। তাঁহার সমভিব্যাহারে আর একজন তাপসকুমার আছেন। উভয়েরই এরূপ সৌন্দর্য্য এ সৌকুমার্য্য, বোধ হইল যেন, রতিপতি প্রিয় সহচর বসন্তের সহিত মিলিত হইয়া ক্রোধান্ধ চন্দ্রশেখরকে প্রসন্ন করিবার নিমিত্ত তপস্বিবেশ ধারণ করিয়াছেন। প্রথম মুনিকুমারের কর্ণে অমৃতনিস্যন্দিনী ও পরিমলবাহিনী এক কুসুমমঞ্জরী ছিল; ঐরূপ আশ্চর্য্য কুসুমমঞ্জরী কেহ কখন দেখে নাই। উহার গন্ধ আঘ্রাণ করিয়া স্থির করিলাম, উহার গন্ধে বন আমোদিত হইয়াছে। অনন্তর অনিমিষলোচনে মুনিকুমারের মোহিনী মূর্ত্তি নেত্র গোচর করিয়া বিস্মিত হইলাম। ভাবিলাম, বিধাতা বুঝি কমল ও চন্দ্রমণ্ডল সৃষ্টি করিয়া ইঁহার বদনারবিন্দনির্ম্মাণের কৌশল অভ্যাস করিয়া থাকিবেন। উরু ও বাহুযুগ সৃষ্টি করিবার পূর্ব্বে রম্ভাতরু ও মৃণালের সৃষ্টি করিয়া নির্ম্মাণ-কৌশল শিখিয়া থাকিবেন। নতুবা সমানাকার দুই তিন বস্তু সৃষ্টি করিবার প্রয়োজন কি? ফলতঃ মুনি-কুমারের রূপ যতবার দেখি, ততবারই অভিনব বোধ হয়! এইরূপে তাঁহার রমণীয় রূপের পক্ষপাতিনী হইয়া ক্রমে ক্রমে কুসুমশরের শরসন্ধানের পথবর্ত্তিনী হইলাম। কি মুনিকুমারের রূপসম্পত্তি, কি যৌবনকাল, কি বসন্তকাল, কি সেই সেই প্রদেশ, কি অনুরাগ, জানি না, কে আমাকে উন্মাদিনী করিল। বারংবার মুনিকুমারকে সস্পৃহ-লোচনে দেখিতে লাগিলাম। বোধ হইল যেন, আমার হৃদয়কে রজ্জুবদ্ধ করিয়া কেহ আকর্ষণ করিতেছে।

অনন্তর স্বেদসলিলের সহিত লজ্জা গলিত হইল। মকরধ্বজের নিশিত শরপাতভয়ে ভীত হইয়াই যেন কলেবর কম্পিত হইল। মুনিকুমারকে আলিঙ্গন করিবার আশয়েই যেন শরীর রোমাঞ্চরূপ কর প্রসারণ করিল। তখন মনে মনে চিন্তা করিলাম, শান্তপ্রকৃতি তাপসজনের প্রতি আমাকে অনুরাগিণী করিয়া দুরাত্মা মন্মথ কি বিসদৃশ কর্ম্ম করিল! অঙ্গনাজনের অন্তঃকরণ কি বিমূঢ়! অনুরাগের পাত্রাপাত্র কিছুই বিবেচনা করিতে পারে না। তেজঃপুঞ্জ, তপোরাশি, মুনিকুমারই বা কোথায়? সামান্য জন সুলভ চিত্তবিকারই বা কোথায়? বোধ হয়, ইনি আমার ভাবভঙ্গী দেখিয়া মনে মনে কত উপহাস করিতেছেন। কি আশ্চর্য্য! চিত্ত বিকৃত হইয়াছে বুঝিতে পারিয়াও বিকার-নিবারণ করিতে সমর্থ হইতেছি না! দুরাত্মা কন্দর্পের কি প্রভাব! উহার প্রভাবে কত শত কন্যা লজ্জা ও কুলে জলাঞ্জলি দিয়া স্বয়ং প্রিয়তমের অনুগামিনী হয়। অনঙ্গ কেবল আমাকেই এরূপ করিতেছে এমন নহে, কত শত কুলবালাকে এইরূপ অপথে পদার্পণ করায়। যাহা হউক, মদনদুশ্চেষ্টিত পরিস্ফুটরূপে প্রকাশ না হইতে হইতে এখান হইতে প্রস্থান করাই শ্রেয়ঃ। কি জানি, পাছে ইনি কুপিত হইয়া শাপ দেন। শুনিয়াছি, মুনিজনের প্রকৃতি অতিশয় রোষ পরবশ। সামান্য অপরাধেও তাঁহারা ক্রোধান্বিত হইয়া উঠেন ও অভিসম্পাত করেন। অতএব এখানে আর আমার থাকা বিধেয় নয়। এই স্থির করিয়া তথা হইতে প্রস্থান করিবার অভিলাষ করিলাম। মুনিজনেরা সকলের পূজনীয় ও নমস্য বিবেচনা করিয়া প্রণাম করিলাম। আমি প্রণাম করিলে পর কুসুমশরশাসনের অলঙ্ঘ্যতা, বসন্তকালের ও সেই সেই প্রদেশের রমণীয়তা, ইন্দ্রিয়গণের অবাধ্যতা, সেই সেই ঘটনার ভবিতব্যতা এবং আমার ঈদৃশ ক্লেশ ও সৌভাগ্যের অবশ্যম্ভাবিতা প্রযুক্ত আমার ন্যায় সেই মুনিকুমারও মোহিত ও অভিভূত হইলেন। স্তম্ভ, স্বেদ, রোমাঞ্চ, বেপথু প্রভৃতি সাত্ত্বিক ভাবের লক্ষণ সকল তাঁহার শরীরে স্পষ্টরূপে প্রকাশ পাইল। তাঁহার অন্তকরণের তদানীন্তন ভাব বুঝিতে পারিয়া তাঁহার সহচর দ্বিতীয় ঋষিকুমারের নিকটে গমন ও ভক্তিভাবে প্রণাম করিয়া জিজ্ঞাসিলাম, 'ভগবন্! ইঁহার নাম কি? ইনি কোন্ তপোধনের পুত্র? ইঁহার কর্ণে যে কুসুমমঞ্জরী দেখিতেছি, উহা কোন্ তরুর সম্পত্তি? আহা উহার কি সৌরভ! আমি কখন ঐরূপ সৌরভ আঘ্রাণ করি নাই।' আমার কথায় তিনি ঈষৎ হাস্য করিয়া কহিলেন, 'বালে! তোমার ইহা জিজ্ঞাসা করিবার প্রয়োজন কি? যদি শুনিতে নিতান্ত কৌতুক জন্মিয়া থাকে, শ্রবণ কর।'

শ্বেতকেতু নামে মহাতপা মহর্ষি দিব্যলোকে বাস করেন। তাঁহার রূপ জগদ্বিখ্যাত। তিনি একদা দেবার্চ্চনার নিমিত্ত কমলকুসুম তুলিতে মন্দাকিনীপ্রবাহে অবতীর্ণ হইয়াছিল। কমলাসনা লক্ষ্মী তাঁহার রূপলাবণ্য দেখিয়া মোহিত হন। তথায় পরস্পর সমাগমে এক কুমার জন্মে। ইনি তোমার পুত্র হইলেন, গ্রহণ কর, বলিয়া লক্ষ্মী শ্বেতকেতুকে সেই পুত্রসন্তান সমর্পণ করেন। মহর্ষি পুত্রের সমুদায় সংস্কার সম্পন্ন করিয়া পুণ্ডরীকে জন্মিয়াছিলেন বলিয়া পুণ্ডরীক নাম রাখেন। যাঁহার কথা জিজ্ঞাসা করিতেছ, ইনি সেই পুণ্ডরীক। পূর্ব্বে অসুর ও সুরগণ যখন ক্ষীরসাগর মন্থন করেন, তৎকালে পারিজাত-বৃক্ষ তথা হইতে উদ্গত হয়। এই কুসুমমঞ্জরী সেই পারিজাতবৃক্ষের সম্পত্তি। ইহা যেরূপে ইহার শ্রবণগত হইয়াছে, তাহাও শ্রবণ কর। অদ্য চতুর্দ্দশী, ইনিও আমি ভগবান্ ভবানীপতির অর্চ্চনার নিমিত্ত নন্দনবনের নিকট দিয়া কৈলাসপর্ব্বতে আসিতেছিলাম। পথিমধ্যে নন্দনবনের অধিষ্ঠাত্রী দেবতা এই পারিজাতকুসুমমঞ্জরী হস্তে লইয়া আমাদের নিকটবর্ত্তিনী হইলেন, প্রণাম করিয়া ইঁহাকে বিনীতবচনে কহিলেন, ভগবন্! আপনার যেরূপ আকার, তাহার সদৃশ এই অলঙ্কার, আপনি এই কুসুমমঞ্জরীকে শ্রবণমণ্ডলে স্থান দান করিলে আমি চরিতার্থ হই। বন-দেবতার কথায় অনাদর করিয়া ইনি চলিয়া

যাইতেছিলেন, আমি তাঁহার হস্ত হইতে মঞ্জরী লইয়া কহিলাম 'সখে! দোষ কি? বনদেবতার প্রণয় পরিগ্রহ করা উচিত' এই বলিয়া ইঁহার কর্ণে পরাইয়া দিলাম।

তিনি এইরূপ পরিচয় দিতেছিলেন, এমন সময়ে সেই তপোধনযুবা কিঞ্চিৎ হাস্য করিয়া কহিলেন, 'অহি কুতূহলাক্রান্তে! তোমার এত অনুসন্ধানে প্রয়োজন কি? যদি কুসুমমঞ্জরী লইবার বাসনা হইয়া থাকে, গ্রহণ কর।' এই বলিয়া আমার শ্রবণপুটে পরাইয়া দিলেন। আমার গণ্ডস্থলে তাঁহার হস্ত স্পর্শ হইবামাত্র অন্তঃকরণে কোন অনির্ব্বচনীয় ভাবোদয় হওয়াতে তিনি অবশেন্দ্রিয় হইলেন। করতলস্থিত অক্ষমালা হৃদয়স্থিত লজ্জার সহিত গলিত হইল, জানিতে পারিলেন না। অক্ষমালা তাঁহার পাণিতল হইতে ভূতলে না পড়িতে পড়িতেই আমি ধরিলাম ও আপন কণ্ঠের আভরণ করিলাম। এই সময়ে ছত্রধারিণী আসিয়া বলিল, 'ভর্তৃদারিকে! দেবী স্নান করিয়া তোমার অপেক্ষা করিতেছেন, তোমার আর বিলম্ব করা বিধেয় নয়।' নবধৃতা করিণী অঙ্কুশের আঘাতে যেরূপ কুপিত ও বিরক্ত হয়, আমি সেই দাসীর বাক্যে বিরক্ত হইয়া কি করি, মাতা অপেক্ষা করিতেছেন শুনিয়া, সেই যুবাপুরুষের মুখমণ্ডল হইতে অতিকষ্টে আপনার অনুরাগাকৃষ্ট নেত্রযুগল আকর্ষণ করিয়া স্নানার্থ গমন করিলাম।

কিঞ্চিৎ দূর গমন করিলে, দ্বিতীয় ঋষিকুমার সেই তপোধনযুবার এরূপ চিত্তবিকার দেখিয়া প্রণয়কোপ প্রকাশ পূর্ব্বক কহিলেন, 'সখে পুণ্ডরীক! এ কি, তোমার অন্তঃকরণ এরূপ বিকৃত হইল কেন? ইন্দ্রিয়পরতন্ত্র লোকেরাই অপথে পদার্পণ করে। নির্ব্বোধেরাই সদসদ্বিবেচনা করিতে পারে না। মূঢ় ব্যক্তিরাই চঞ্চল চিত্তকে স্থির করিতে অসমর্থ। তুমিও কি তাহাদের ন্যায় বিবেচনাশূন্য হইয়া দুষ্কর্ম্মে অনুরক্ত হইবে? তোমার আজি অভূতপূর্ব্ব এরূপ ইন্দ্রিয়বিকার কেন হইল? ধৈর্য্য, গাম্ভীর্য্য, বিনয়, লজ্জা, জিতেন্দ্রিয়তা প্রভৃতি তোমার স্বাভাবিক সদ্‌গুণ সকল কোথায় গেল? কুলক্রমাগত ব্রহ্মচর্য্য, বিষয়বৈরাগ্য, গুরুদিগের উপদেশ, তপস্যায় অভিনিবেশ, শাস্ত্রের আলোচনা, যৌবনের শাসন, মনের বশীকরণ সমুদয় একেবারে বিস্মৃত হইলে? তোমার বুদ্ধি কি এইরূপে পরিণত হইল? ধর্ম্মশাস্ত্রাভ্যাসের কি এই গুণ দর্শিল? গুরুজনের উপদেশে কি এই উপকার হইল? এত দিনে বুঝিলাম, বিবেকশক্তি ও নীতিশিক্ষা নিষ্ফল, জ্ঞানাভ্যাস ও সদুপদেশে কোন ফল নাই, জিতেন্দ্রিয়তা কেবল কথামাত্র, যে হেতু, ভবাদৃশ ব্যক্তিকেও অনুরাগে কলুষিত ও অজ্ঞানে অভিভূত দেখিতেছি। তোমার অক্ষমালা কোথায়? ইহা করতল হইতে গলিত ও অপহৃত হইয়াছে. দেখিতে পাও নাই? কি আশ্চর্য্য! একেবারে জ্ঞানশূন্য ও চৈতন্যশূন্য হইয়াছ! ঐ অনার্য্যা বালা অক্ষমালা হরণ করিয়া পলায়ন করিতেছে এবং মন হরণ করিবার উদ্যোগে আছে, এই বেলা সাবধান হও।' তপোধনযুবা কিঞ্চিৎ লজ্জিত হইয়া, 'সখে! কি হেতু আমাকে অন্যরূপ সম্ভাবনা করিতেছ? আমি ঐ দুর্বিনীত কন্যার অক্ষমালা-হরণাপরাধ ক্ষমা করিব না' বলিয়া ভ্রূকুটিভঙ্গী দ্বারা অলীক কোপ প্রকাশ পূর্ব্বক আমাকে কহিলেন, 'চপলে! আমার অক্ষমালা না দিয়া এখান হইতে যাইতে পাইবে না।' আমি তাঁহার নিরুপম রূপলাবণ্যের অনুরাগিণী ও ভাবভঙ্গীর পক্ষপাতিনী হইয়া এরূপ শূন্যহৃদয় হইয়াছিলাম যে, অক্ষমালা ভ্রমে কণ্ঠ হইতে উন্মোচন করিয়া আমার একাবলীমালা তাঁহার করে প্রদান করিলাম। তিনিও এরূপ অন্যমনস্ক হইয়া আমার মুখপানে চাহিয়াছিলেন যে, উহা অক্ষমালা বলিয়াই গ্রহণ করিলেন। মুনিকুমারের সন্নিধানে স্বেদজলে বারংবার স্নান করিয়া পরে সরোবরে স্নান করিতে গেলাম। স্নানানন্তর মুনিকুমারের মনোহারিণী মূর্ত্তি মনে মনে চিন্তা করিতে করিতে বাটী গমন করিলাম।

অন্তঃপুরে প্রবেশিয়া যে দিকে নেত্রপাত করি, পুণ্ডরীকের মুখপুণ্ডরীক ভিন্ন আর কিছুই দেখিতে

পাই না। মুনিকুমারের অদর্শনে এরূপ অধীর হইয়াছিলাম যে তৎকালে জাগরিত কি নিদ্রিত, একাকিনী কি অনেকের নিকটবর্ত্তিনী ছিলাম, সুখের অবস্থা কি দুঃখের দশা ঘটিয়াছিল, উৎকণ্ঠা কি ব্যাধি দ্বারা আক্রান্ত হইয়াছিলাম, কিছুই বুঝিতে পারি নাই। ফলতঃ কোন জ্ঞান ছিল না, একেবারে চৈতন্যশূন্য হইয়াছিলাম। তৎকালে কি কর্ত্তব্য, কিছুই স্থির করিতে না পারিয়া, কেহ যেন আমার নিকট না যায়, পরিচারিকাদিগকে এইমাত্র আদেশ দিয়া প্রাসাদের উপরিভাগে উঠিলাম। যে স্থানে সেই ঋষিকুমারের সহিত সাক্ষাৎ হইয়াছিল, সেই প্রদেশকে মহারত্নাধিষ্ঠিত, অমৃতরসাভিষিক্ত, চন্দ্রোদয়ালঙ্কৃত বোধ করিয়া বারংবার দৃষ্টিপাত করিতে লাগিলাম। দেখিতে দেখিতে এরূপ উন্মত্ত ও ভ্রান্ত হইলাম যে সেই দিক্ হইতে যে অনিল ও পক্ষী সকল আসিতেছিল, তাহাদিগকেও প্রিয়তমের সংবাদ জিজ্ঞাসা করিতে ইচ্ছা জন্মিল। আমার অন্তঃকরণ তাঁহার প্রতি এরূপ অনুরক্ত হইল যে, তিনি যে যে কর্ম্ম করিতেন, তাহাতেও পক্ষপাতী হইয়া উঠিল। তিনি তপস্বী ছিলেন বলিয়া তপস্যায় আর বিদ্বেষ থাকিল না। তিনি মুনিবেশ ধারণ করিতেন, সুতরাং মুনিবেশে আর গ্রাম্যতা রহিল না। পারিজাতকুসুম তাঁহার কর্ণে ছিল বলিয়াই মনোহর হইল। সুরলোক তাঁহার বাসস্থান বলিয়াই রমণীয় বোধ হইতে লাগিল। ফলতঃ নলিনী যেরূপ রবির পক্ষপাতিনী, কুমুদিনী যেরূপ চন্দ্রমার পক্ষপাতিনী, ময়ূরী যেরূপ জলধরের পক্ষপাতিনী, আমিও সেইরূপ ঋষিকুমারের পক্ষপাতিনী হইয়া নিমেষশূন্যদৃষ্টিতে সেই দিক্ দেখিতে লাগিলাম।

আমার তাম্বূলকরঙ্কবাহিনী তরলিকাও স্নান করিতে গিয়াছিল। অনেকক্ষণের পর বাটী আসিয়া আমাকে কহিল, 'ভর্ত্তৃদারিকে! আমরা সরোবর তীরে যে দুই জন তাপসকুমার দেখিয়াছিলাম, তাঁহাদিগের এক জন—যিনি তোমার কর্ণে কল্পপাদপের কুসুমমঞ্জরী পরাইয়া দেন, তিনি গুপ্তভাবে আমার নিকটে আসিয়া সুমধুর-বচনে জিজ্ঞাসা করিলেন, বালে! যাঁহার কর্ণে আমি পুষ্পমঞ্জরী পরাইয়া দিলাম, ইনি কে? ইঁহার নাম কি? কাহার অপত্য? কোথায় বা গমন করিলেন?' আমি বিনীতবচনে কহিলাম 'ভগবন্! ইনি গন্ধর্ব্বের অধিপতি হংসের দুহিতা, নাম, মহাশ্বেতা। হেমকূট পর্ব্বতে গন্ধর্ব্বলোক বাস করেন, তথায় গমন করিলেন।' অনন্তর অনিমিষলোচনে ক্ষণকাল অনুধ্যান করিয়া পুনর্ব্বার বলিলেন, 'ভদ্রে! তুমি বালিকা বটে, কিন্তু তোমার আকৃতি দেখিয়া বোধ হইতেছে, চঞ্চল-প্রকৃতি নও। একটি কথা বলি, শুন।' 'আমি কৃতাঞ্জলিপুটে দণ্ডায়মান হইয়া সমাদর প্রদর্শন পূর্ব্বক সবিনয়ে নিবেদন করিলাম, 'মহাভাগ! আদেশ দ্বারা এই ক্ষুদ্র জনের প্রতি অনুগ্রহ প্রকাশ করিবেন, ইহার পর আর সৌভাগ্য কি? ভবাদৃশ মহাত্মারা মদ্বিধ ক্ষুদ্র জনের প্রতি কটাক্ষপাত করিলেই তাহারা চরিতার্থ হয়। আপনি বিশ্বাস পূর্ব্বক কোন বিষয়ে আদেশ করিলে আমি চিরক্রীত ও অনুগৃহীত হইব সন্দেহ নাই।' আমার বিনয়গর্ভ বাক্য শুনিয়া সখীর ন্যায় উপকারিণীর ন্যায় ও প্রাণদায়িনীর ন্যায় আমাকে জ্ঞান করিলেন। স্নিগ্ধ দৃষ্টি দ্বারা প্রসন্নতা প্রকাশ পূর্ব্বক নিকটবর্ত্তী এক তমালতরুর পল্লব গ্রহণ করিয়া পল্লবের রসে আপন পরিধেয় বল্কলের এক খণ্ডে নখ দ্বারা এই পত্রিকা লিখিয়া আমাকে দিলেন। কহিলেন, 'আর কেহ যেন জানিতে না পারে, মহাশ্বেতা যখন একাকিনী থাকিবেন, তাঁহার করে সমর্পণ করিও।'

আমি হর্ষোৎফুল্ল-লোচনে তরলিকার হস্ত হইতে পত্রিকা গ্রহণ করিলাম। তাহাতে লিখিত ছিল, —'হংস যেমন মুক্তামালায় মৃণালভ্রমে প্রতারিত হয়, তেমনি আমার মন মুক্তাময় একাবলীমালায় প্রতারিত হইয়া তোমার প্রতি সাতিশয় অনুরক্ত হইয়াছে।' পথ-ভ্রান্ত পথিকের দিগ্‌ভ্রম, মূকের

জিহ্বাচ্ছেদ, অসংবদ্ধভাষীর জড়প্রলাপ, নাস্তিকের চার্ব্বাকশাস্ত্র, উন্মত্তের সুরাপান যেরূপ ভয়ঙ্কর, পত্রিকাও আমার পক্ষে সেইরূপ ভয়ঙ্কর বোধ হইল। পত্রিকা পাঠ করিয়া উন্মত্ত ও অবশেন্দ্রিয় হইলাম। পুনঃ পুনঃ জিজ্ঞাসা করিতে লাগিলাম, 'তরলিকে! তুমি তাঁহাকে কোথায় কিরূপে দেখিলে? তিনি কি কহিলেন? তুমি তথায় কতক্ষণ ছিলে? তিনি আমাদের অনুসরণে প্রবৃত্ত হইয়া কত দূর পর্য্যন্ত আসিয়াছিলেন?' প্রিয়জনসংবদ্ধ এক কথাও বারংবার বলিতে ও শুনিতে ভাল লাগে। আমি পরিজনদিগকে তথা হইতে বিদায় করিয়া কেবল তরলিকার সহিত মুনিকুমারসংবদ্ধ কথায় দিবসক্ষেপ করিলাম।

দিবাবসানে দিবাকরের বিরহে পূর্ব্বদিক্ আমার ন্যায় মলিন হইল। মদীয় হৃদয়ের ন্যায় পশ্চিম-দিকের রাগ-বৃদ্ধি হইতে লাগিল। দুই এক দণ্ড বেলা আছে, এমন সময়ে ছত্রধারিণী আসিয়া কহিল, 'ভর্ত্তৃদারিকে! আমরা স্নান করিতে গিয়া যে দুইজন মুনিকুমার দেখিয়াছিলাম, তাঁহাদের এক জন দ্বারে দণ্ডায়মান আছেন। বলিলেন, অক্ষমালা লইতে আসিয়াছি।' মুনিকুমার – এই শব্দ শ্রবণমাত্র অতিমাত্র ব্যস্ত হইয়া কহিলাম, 'শীঘ্র সঙ্গে করিয়া লইয়া আইস।' যেরূপ রূপের সহায় যৌবন, যৌবনের সহায় মকরকেতন, মকরকেতনের সহায় বসন্তকাল, বসন্তকালের সহায় মলয়পবন, সেইরূপ তিনি পুণ্ডরীকের সখা, নাম কপিঞ্জল, দেখিবামাত্র চিনিলাম। তাঁহার বিষণ্ণ আকার দেখিয়া বোধ হইল যেন, কোন অভিপ্রায়ে আমাকে কিছু বলিতে আসিয়াছেন। আমি উঠিয়া প্রণাম করিয়া সমাদরে আসন প্রদান করিলাম। আসনে উপবেশন করিলে চরণ ধৌত করিয়া দিলাম। অনন্তর কিছু বলিতে ইচ্ছা করিয়া আমার নিকটে উপবিষ্ট তরলিকার প্রতি দৃষ্টিপাত করাতে আমি তাঁহার দৃষ্টিতেই অভিপ্রায় বুঝিতে পারিয়া বিনয়বাক্যে কহিলাম, 'ভগবন্! আমা হইতে ইহাকে ভিন্ন ভাবিবেন না। যাহা আদেশ করিতে অভিলাষ হয়, অশঙ্কিত ও অসঙ্কুচিত চিত্তে আজ্ঞা করুন।'

কপিঞ্জল কহিলেন, 'রাজপুত্রি! কি কহিব, লজ্জায় বাক্যস্ফূর্ত্তি হইতেছে না। কন্দমূলফলাশী বনবাসীর মনে অনঙ্গবিলাস সঞ্চারিত হইবে, ইহা স্বপ্নের অগোচর। শান্তস্বভাব তাপসকে প্রণয়পরবশ করিয়া বিধি কি বিড়ম্বনা করিলেন! দগ্ধ মন্মথ অনায়াসেই লোকদিগকে উপহাসাস্পদ ও অবজ্ঞাস্পদ করিতে পারে। অন্তঃকরণে একবার অনঙ্গবিলাস সঞ্চারিত হইলে আর ভদ্রতা নাই। তখন প্রগাঢ়ধীশক্তি-সম্পন্ন লোকেরাও নিতান্ত অসার ও অপদার্থ হইয়া যান। তখন আর লজ্জা, ধৈর্য্য, বিনয়, গাম্ভীর্য্য কিছুই থাকে না। বন্ধু যে পথে পদার্পণ করিতে উদ্যত হইয়াছেন জানি না, উহা কি বল্কলধারণের উপযুক্ত, কি জটাধারণের সমুচিত, কি তপস্যার অনুরূপ, কি ধর্ম্মের অঙ্গ কি অপবর্গলাভের উপায়। কি দৈব-দুর্ব্বিপাক উপস্থিত! না বলিলে চলে না, উপায়ান্তর ও শরণান্তরও দেখি না, কি করি, বলিতে হইল। শাস্ত্রকারেরা লিখিয়াছেন, স্বীয় প্রাণবিনাশেও যদি সুহৃদের প্রাণরক্ষা হয়, তথাপি তাহা কর্ত্তব্য; সুতরাং আমাকে লজ্জায় জলাঞ্জলি দিতে হইল।

তোমার সমক্ষে রোষ ও অসন্তোষ প্রকাশ পূর্ব্বক বন্ধুকে সেই প্রকার তিরস্কার করিয়া আমি তথা হইতে প্রস্থান করিলাম। স্নানানন্তর সরোবর হইতে উঠিয়া তুমি বাটী আসিলে, ভাবিলাম বন্ধু এক্ষণে একাকী কি করিতেছেন, গুপ্তভাবে একবার দেখিয়া আসি। অনন্তর আস্তে আস্তে আসিয়া বৃক্ষের অন্তরাল হইতে দৃষ্টিপাত করিলাম; কিন্তু তাঁহাকে দেখিতে পাইলাম না। তৎকালে আমার অন্তঃকরণে কত বিতর্ক কত সন্দেহ ও কতই বা ভয় উপস্থিত হইল। একবার ভাবিলাম, অনঙ্গের মোহন শরে মুগ্ধ হইয়া বন্ধু বুঝি সেই কামিনীর অনুগামী হইয়া থাকিবেন। আবার মনে করিলাম, সেই সুন্দরীর

গমনের পর চৈতন্যোদয় হওয়াতে লজ্জায় আমাকে মুখ দেখাইতে না পারিয়া বুঝি, কোন স্থানে লুকাইয়া আছেন; কি আমি ভর্ৎসনা করিয়াছি বলিয়া ক্রুদ্ধ হইয়া কোন স্থানে প্রস্থান করিয়াছেন; কিংবা আমাকেই অন্বেষণ করিতেছেন। আমরা দুই জনে চিরকাল একত্র ছিলাম, কখন পরস্পর বিরহদুঃখ সহ্য করিতে হয় নাই, সুতরাং বন্ধুকে না দেখিয়া যে কত ভাবনা উপস্থিত হইল, তাহা বাক্য দ্বারা ব্যক্ত করা যায় না। পুনর্ব্বার চিন্তা করিলাম, বন্ধু আমার সমক্ষে সেইরূপ অধীরতা প্রকাশ করিয়া অতিশয় লজ্জিত হইয়া থাকিবেন। লজ্জায় কে কি না করে? কত লোক লজ্জার হস্ত হইতে পরিত্রাণ পাইবার নিমিত্ত কত অসদুপায় অবলম্বন করে। জলে, অনলে ও উদ্বন্ধনেও প্রাণত্যাগ করিয়া থাকে। যাহা হউক, নিশ্চিন্ত থাকা হইবে না, অন্বেষণ করি। ক্রমে তরুলতাগহন, চন্দনবীথিকা, লতামণ্ডপ, সরোবরের কূল সর্ব্বত্র অন্বেষণ করিলাম, কুত্রাপি দেখিতে পাইলাম না। তখন স্নেহকাতর মনে অনিষ্টশঙ্কাই প্রবল হইয়া উঠিল।

পুনর্ব্বার সতর্কতাপূর্ব্বক ইতস্ততঃ অন্বেষণ করিতে করিতে দেখিলাম, সরোবরের তীরে নানাবিধ-লতাবেষ্টিত নিভৃত এক লতাগহনের অভ্যন্তরবর্ত্তী শিলাতলে বসিয়া বামকরে বামগণ্ড সংস্থাপন পূর্ব্বক চিন্তা করিতেছেন। দুই চক্ষু মুদ্রিত, নেত্রজলে কপোলযুগল ভাসিতেছে। ঘন ঘন নিশ্বাস বহিতেছে। শরীর স্পন্দরহিত, কান্তিশূন্য ও পাণ্ডুবর্ণ। হঠাৎ দেখিলে চিত্রিতের ন্যায় বোধ হয়। এরূপ জ্ঞানশূন্য যে, কল্পপাদপের কুসুমমঞ্জরীর অবশিষ্টরেণুগন্ধলোভে ভ্রমর ঝঙ্কারপূর্ব্বক বারংবার কর্ণে বসিতেছে এবং লতা হইতে কুসুম ও কুসুমরেণু গাত্রে পড়িতেছে, তথাপি সংজ্ঞা নাই। কলেবর এরূপ শীর্ণ যে, সহসা চিনিতে পারা যায় না। তদবস্থাপন্ন তাঁহাকে ক্ষণকাল নিরীক্ষণ করিয়া অতিশয় বিষণ্ণ হইলাম। উদ্বিগ্ন চিত্তে চিন্তা করিলাম, মকরকেতুর কি প্রভাব। যে ব্যক্তি উহার শরসন্ধানের পথবর্ত্তী হয় নাই, সেই ধন্য ও নিরুদ্বেগে সংসারযাত্রাসংবরণ করিয়া থাকে। একবার উহার বাণপাতের সম্মুখবর্ত্তী হইলে আর কোন জ্ঞান থাকে না। কি আশ্চর্য্য! ক্ষণকালের মধ্যে এরূপ জ্ঞানরাশি ঈদৃশ অবস্থান্তর প্রাপ্ত হইয়াছেন। ইনি শৈশবাবধি ধীর ও শান্তপ্রকৃতি ছিলেন। সকলে আদর্শস্বরূপ জ্ঞান করিয়া ইঁহার স্বভাবের অনুকরণ অনুকরণ করিতে চেষ্টা করিত ও গুণের কথা উল্লেখ করিয়া যথেষ্ট প্রশংসা করিত। আজি কিরূপে বিবেকশক্তি ও তপঃপ্রভাবের পরাভব করিয়া এবং গাম্ভীর্য্যের উন্মূলন ও ধৈর্য্যের সমূলচ্ছেদ করিয়া দগ্ধ মন্মথ এই অসামান্য সৎস্বভাবসম্পন্ন মহাত্মাকে ইতরজনের ন্যায় অভিভূত ও উন্মত্ত করিল। শাস্ত্রকারেরা কহেন, নির্দ্দোষ ও নিষ্কলঙ্করূপে যৌবনকাল অতিবাহিত করা অতি কঠিন কর্ম্ম। ইঁহার অবস্থা শাস্ত্রকারদিগের কথাই সপ্রমাণ করিতেছে। এইরূপ চিন্তা করিতে করিতে নিকটবর্ত্তী হইলাম এবং শিলাতলের এক পার্শ্বে উপবেশন করিয়া জিজ্ঞাসা করিলাম,—সখে! তোমাকে এরূপ দেখিতেছি কেন? বল, আজি তোমার কি ঘটিয়াছে? তিনি অনেকক্ষণের পর নয়ন উন্মীলন ও দীর্ঘনিশ্বাস পরিত্যাগপূর্ব্বক —সখে। তুমি আদ্যোপান্ত সমুদায় বৃত্তান্ত অবগত হইয়াও অজ্ঞের ন্যায় কি জিজ্ঞাসা করিতেছ? এইমাত্র উত্তর দিয়া রোদন করিতে লাগিলেন। তাঁহার সেইরূপ অবস্থা ও আকার দেখিয়া স্থির করিলাম, এক্ষণে উপদেশ দ্বারা ইঁহার কোন প্রতীকার হওয়া সম্ভব নহে। কিন্তু অসন্মার্গপ্রবৃত্ত সুহৃদকে কুপথ হইতে নিবৃত্ত করা সর্ব্বতোভাবে কর্ত্তব্য কর্ম্ম। যাহা হউক, আর কিছু উপদেশ দিই। এই স্থির করিয়া তাঁহাকে বলিলাম,—সখে! হাঁ, আমি সকলই অবগত হইয়াছি; কিন্তু ইহাই জিজ্ঞাসা করি, তুমি যে পদবীতে পদার্পণ করিয়াছ, উহা কি সাধুসম্মত, কি ধর্ম্মশাস্ত্রোপদিষ্ট পথ? কি তপস্যার অঙ্গ? কি স্বর্গ ও অপবর্গলাভের উপায়? এই বিগর্হিত পথ অবলম্বন করা দূরে থাকুক, এরূপ সঙ্কল্পকেও মনে স্থান দেওয়া

উচিত নয়। মূঢ়েরাই অনঙ্গপীড়ায় অধীর হয়। নির্ব্বোধেরাই হিতাহিত বিবেচনা করিতে পারে না। তুমিও কি তাহাদিগের ন্যায় অসৎপথে প্রবৃত্ত হইয়া সাধুদিগের নিকট উপহাসাস্পদ হইবে? সাধুবিগর্হিত পথ অবলম্বন করিয়া সুখাভিলাষ কি? পরিণামবিরস বিষয়ভোগ যাহারা সুখপ্রাপ্তির আশা করে, ধর্ম্মবুদ্ধিতে বিষলতাবনে তাহাদিগের জলসেক করা হয়, তাহারা কুবলয়মালা বলিয়া অসিলতা গলে দেয়, মহারত্ন বলিয়া জলন্ত অঙ্গার স্পর্শ করে, মৃণাল বলিয়া মত্তহস্তীর দন্ত উৎপাটন করিতে যায়, রজ্জু বলিয়া কালসর্প ধরে। দিবাকরের ন্যায় জ্যোতি ধারণ করিয়াও খদ্যোতের ন্যায় আপনাকে দেখাইতেছ কেন? সাগরের ন্যায় গম্ভীরস্বভাব হইয়াও উন্মার্গপ্রস্থিত ও উদ্বেল ইন্দ্রিয়স্রোতের সংযম করিতেছ না কেন? এক্ষণে আমার কথা রাখ ক্ষুভিতচিত্তকে সংযত কর, ধৈর্য্য ও গাম্ভীর্য্য অবলম্বন করিয়া চিত্তবিকার দূর করিয়া দাও।

এইরূপ উপদেশ দিতেছি, এমন সময়ে ধারাবাহী অশ্রুবারি তাঁহার নেত্রযুগল হইতে গলিত হইল। আমার হস্ত ধারণপূর্ব্বক বলিলেন,—সখে! অধিক কি বলিব, আশীবিষবিষের ন্যায় বিষম কুসুমশরের শরসন্ধানে পতিত হও নাই, সুখে উপদেশ দিতেছ। যাহার ইন্দ্রিয় আছে, মন আছে, দেখিতে পায়, শুনিতে পায়, হিতাহিত বিবেচনা করিতে পারে, সেই উপদেশের পাত্র। আমার তাহা কিছুই নাই। আমার নিকটে ধৈর্য্য, গাম্ভীর্য্য, বিবেচনা, এ সকল কথাও অন্তগত হইয়াছে। এ সময় উপদেশের সময় নয়; যাবৎ জীবিত থাকি, এই অচিকিৎনীয় রোগের প্রতীকারের চেষ্টা পাও। আমার অঙ্গ দগ্ধ ও হৃদয় জর্জ্জরিত হইতেছে। এক্ষণে যাহা কর্ত্তব্য কর, এই বলিয়া নিস্তব্ধ হইলেন।

যখন উপদেশ-বাক্যের কোন ফল দর্শিল না এবং দেখিলাম, তাঁহার হৃদয়ে অনুরাগ এরূপ বদ্ধমূল হইয়াছে যে, তাহা উন্মূলিত করা নিতান্ত অসাধ্য, তখন প্রাণরক্ষার নিমিত্ত সরোবরের সরল মৃণাল, শীতল কমলিনীদল ও স্নিগ্ধ শৈবাল তুলিয়া শয্যা করিয়া দিলাম এবং তথায় শয়ন করাইয়া কদলীপত্র দ্বারা বীজন করিতে লাগিলাম। তৎকালে মনে হইল, দুরাত্মা দগ্ধ মদনের কিছুই অসাধ্য নাই। কোথায় বা বনবাসী তপস্বী, কোথায় বা বিলাসরাশি গন্ধর্ব্বকুমারী! ইহাদিগের মনে পরস্পর অনুরাগসঞ্চার হইবে, ইহা স্বপ্নের অগোচর। শুষ্কতরু মঞ্জরিত হইবে এবং মাধবীলতা তাহাকে অবলম্বন করিয়া উঠিবে, ইহা কাহার মনে বিশ্বাস ছিল? চেতনের কথা কি, অচেতন তরুলতা প্রভৃতিও উহার আজ্ঞার অধীন। দেবতারাও উহার শাসন উল্লঙ্ঘন করিতে পারেন না। কি আশ্চর্য্য! দুরাত্মা এই অগাধ গাম্ভীর্য্যসাগরকে ও ক্ষণকালের মধ্যে তৃণের ন্যায় আসার ও অপদার্থ করিয়া ফেলিল। এক্ষণে কি করি, কোন্ দিকে যাই, কি উপায়ে বান্ধবের প্রাণরক্ষা হয়। দেখিতেছি, মহাশ্বেতা ভিন্ন আর কোন উপায় নাই। বন্ধু স্বভাবতঃ ধীর, প্রগল্‌ভতা অবলম্বন করিয়া আপনি কদাচ তাহার নিকটে যাইতে পারিবেন না। শাস্ত্রকারেরা গর্হিত অকার্য্য দ্বারা সুহৃদের প্রাণরক্ষা কর্ত্তব্য বলিয়া থাকেন; সুতরাং অতি লজ্জাকর ও মানহানিকর কর্ম্মও আমার কর্ত্তব্যপক্ষে পরিগণিত হইল। ভাবিলাম, যদি বন্ধুকে বলি যে, তোমার মনোরথ সফল কবিবার জন্য মহাশ্বেতার নিকটে চলিলাম, তাহা হইলে পাছে লজ্জাক্রমে বারণ করেন, এই নিমিত্ত তাঁহাকে কিছু না বলিয়া ছলক্রমে তোমার নিকট আসিয়াছি। এই সময়ের সমুচিত, সেইরূপ অনুরাগের সমুচিত ও আমার আগমনের সমুচিত যাহা হয় কর, বলিয়া কি উত্তর দিই, শুনিবার আশয়ে আমার মুখপানে চাহিয়া রহিলেন।

আমি তাঁহার সেই কথা শুনিয়া সুখময় হ্রদে, অমৃতময় সরোবরে নিমগ্ন হইলাম। লজ্জা ও

হর্ষ একদা আমার মুখমণ্ডলে আপন আপন ভাব প্রকাশ করিতে লাগিল। ভাবিলাম, অনঙ্গ সৌভাগ্যক্রমে আমার ন্যায় তাঁহাকেও সন্তাপ দিতেছে। শান্তস্বভাব তপস্বী কপিঞ্জল স্বপ্নেও মিথ্যা কহেন না। ইনি সত্যই কহিতেছেন, সন্দেহ নাই। এক্ষণে আমার কি কর্ত্তব্য ও কি বক্তব্য, এইরূপ ভাবিতেছি, এমন সময়ে প্রতীহারী আসিয়া কহিল, 'ভর্ত্তৃদারিকে, তোমার শরীর অসুস্থ হইয়াছে শুনিয়া মহাদেবী দেখিতে আসিতেছেন।' কপিঞ্জল এই কথা শুনিয়া সত্বরে গাত্রোত্থান পূর্ব্বক কহিলেন 'রাজপুত্রি; ভগবান্ ভুবনত্রয়চূড়ামণি দিনমণি অস্তগমনের উপক্রম করিতেছেন। আর আমি অপেক্ষা করিতে পারি না। যাহা কর্ত্তব্য করিও।' বলিয়া আমার উত্তরবাক্য না শুনিয়াই শীঘ্র প্রস্থান করিলেন। তিনি প্রস্থান করিলে, এরূপ অন্যমনস্ক হইয়াছিলাম যে, জননী আসিয়া কি বলিলেন, কি করিলেন, কিছুই জানিতে পারি নাই। কেবল এইমাত্র স্মরণ হয়, তিনি অনেকক্ষণ আমার নিকটে ছিলেন।

তিনি আপন আলয়ে প্রস্থান করিলে ঊর্দ্ধে দৃষ্টি নিক্ষেপ করিয়া দেখিলাম, দিনমনি অস্তগত হইয়াছেন, চতুর্দ্দিক্ অন্ধকারে আচ্ছন্ন। তরলিকাকে জিজ্ঞাসা করিলাম, 'তরলিকে! তুমি দেখিতেছ না, আমার হৃদয় আকুল হইয়াছে ও ইন্দ্রিয়-বিকল হইয়া যাইতেছে? কি কর্ত্তব্য, কিছুই বুঝিতে পারিতেছি না। কপিঞ্জল যাহা বলিয়া গেলেন, স্বকর্ণে শুনিলে। এক্ষণে যাহা কর্ত্তব্য, উপদেশ দাও। যদি ইতর কন্যার ন্যায় লজ্জা, ধৈর্য্য, বিনয় ও কুলে জলাঞ্জলি দিয়া জনাপবাদ অবহেলন ও সদাচার উল্লঙ্ঘন করিয়া, পিতামাতা কর্ত্তৃক অননুজ্ঞাত হইয়া স্বয়ং অভিসারিকাবৃত্তি অবলম্বন করি, তাহা হইলে গুরুজনের অতিক্রম ও কুলমর্য্যাদার উল্লঙ্ঘন জন্য অধর্ম্ম হয়। যদি কুলধর্ম্মের অনুরোধে মৃত্যু অঙ্গীকার করি, তাহা হইলে প্রথম-পরিচিত, স্বয়মাগত কপিঞ্জলের প্রণয়ভঙ্গ জন্য পাপ এবং আশাভঙ্গ দ্বারা সেই তপোবন-যুবার কোন অনিষ্ট ঘটিলে ব্রহ্মহত্যা ও তপস্বিহত্যা জন্য মহাপাতকে লিপ্ত হইতে হয়।'

এই কথা বলিতে বলিতে চন্দ্রোদয় হইল। নবোদিত চন্দ্রের আলোক অন্ধকারমধ্যে পতিত হওয়াতে বোধ হইল যেন, জাহ্নবীর তরঙ্গ যমুনার জলের সহিত মিলিত হইয়াছে। সুধাংশু-সমাগমে যামিনী জ্যোৎস্নারূপ দশনপ্রভা বিস্তার করিয়া যেন আহ্লাদে হাসিতে লাগিল। চন্দ্রোদয়ে গাম্ভীর্য্যশালী সাগরও ক্ষুব্ধ হইয়া তরঙ্গরূপ বাহু প্রসারণ পূর্ব্বক বেলা আলিঙ্গন করে। সে সময়ে অবলার মন চঞ্চল হইবে, আশ্চর্য্য কি? চন্দ্রের সহায়তা ও মলয়ানিলের অনুকূলতায় আমার হৃদয়স্থিত মদনানল প্রবল হইয়া জ্বলিয়া উঠিল। চন্দ্রের দিকে নেত্রপাত করিয়াও চারিদিকে মৃত্যুমুখ দেখিতে লাগিলাম। অন্ধকারে লক্ষ্য স্থির করিতে না পারিয়া কুসুমচাপ নিস্তব্ধ হইয়াছিল। এক্ষণে সময় পাইয়া শরাসনে শরসন্ধান পূর্ব্বক বিরহিণীদিগের অন্বেষণ করিতে লাগিল। আমিই উহার প্রথম লক্ষ্য হইলাম। নেত্রযুগল নিমীলিত ও অঙ্গ অবশ করিয়া মূর্চ্ছা অজ্ঞাতসারে আমাকে আক্রমণ করিল। তরলিকা সভয়ে ও সসম্ভ্রমে গাত্রে শীতল চন্দনজল সেচন পূর্ব্বক তালবৃন্ত দ্বারা বীজন করিতে লাগিল। ক্রমে চৈতন্য প্রাপ্ত হইয়া নয়ন উন্মীলন পূর্ব্বক দেখিলাম, তরলিকা বিষণ্ণবদনে ও দীননয়নে রোদন করিতেছে। আমি লোচন উন্মীলন করিলে আমাকে জীবিত দেখিয়া অতিশয় হৃষ্ট হইল, বিনয়বাক্যে কহিল, 'ভর্ত্তৃদারিকে! লজ্জা ও গুরুজনের অপেক্ষা পরিহার পূর্ব্বক প্রসন্নচিত্তে আমাকে পাঠাইয়া দাও, আমি তোমার চিত্তচোরকে এই স্থানে আনিতেছি। অথবা যদি ইচ্ছা হয়, চল, তথায় তোমাকে লইয়া যাই। তোমার আর এরূপ সাংঘাতিক সঙ্কট পুনঃ পুনঃ দেখিতে পারি না। চল, প্রাণ থাকিতে থাকিতে সেই প্রাণবল্লভের শরণাপন্ন হই।' এই বলিয়া তরলিকাকে অবলম্বন করিয়া উঠিলাম।

প্রাসাদ হইতে অবরোহণ করিবার উপক্রম করিতেছি, এমন সময়ে দক্ষিণলোচনস্পন্দ হইল। দুর্নিমিত্ত দর্শনে শঙ্কাতুর হইয়া ভাবিলাম, এ আবার কি! মঙ্গলকর্ম্মে অমঙ্গলের লক্ষণ উপস্থিত হয় কেন? ক্রমে ক্রমে শশধর আকাশমণ্ডলের মধ্যবর্ত্তী হইয়া সুধাসলিলের ন্যায়, চন্দনরসের ন্যায়, জ্যোৎস্না বিস্তার করিলে, ভূমণ্ডল কৌমুদীময় হইয়া শ্বেতবর্ণ দ্বীপের ন্যায় ও চন্দ্রলোকের ন্যায় বোধ হইতে লাগিল। কুমুদিনী বিকসিত হইল। মধুকর মধুলোভে তথায় বসিতে লাগিল। নানাবিধ কুসুমরেণু হরণ করিয়া সুগন্ধ গন্ধবহ দক্ষিণদিক্ হইতে মন্দ মন্দ বহিতে লাগিল। ময়ূরগণ উন্মত্ত হইয়া মনোহর স্বরে গান আরম্ভ করিল। কোকিলের কলরবে চতুর্দ্দিক্ ব্যাপ্ত হইল। আমি কণ্ঠস্থিত সেই অক্ষমালা ও কর্ণস্থিত সেই পারিজাতমঞ্জরী ধারণ করিয়া, রক্তবর্ণ বসনে অবগুণ্ঠিত হইয়া তরলিকার হস্তধারণ পূর্বক প্রাসাদের শিখরদেশ হইতে নামিলাম। সৌভাগ্যক্রমে কেহ আমাকে দেখিতে পাইল না। প্রমোদবনের নিকটে যে দ্বার ছিল, তাহা উদ্ঘাটন পূর্বক বাটী হইতে নির্গত হইয়া প্রিয়তমের সমীপে চলিলাম। যাইতে যাইতে ভাবিলাম, অভিসারপথে প্রস্থিত ব্যক্তির দাস-দাসী ও বাহ্য আড়ম্বরের প্রয়োজন থাকে না। যেহেতু, কন্দর্প সদর্পে শরাসনে শরসন্ধান পূর্বক অগ্রে অগ্রে গমন করিয়া সহায়তা করেন; চন্দ্র পথ আলোকময় করিয়া পথপ্রদর্শক হন; হৃদয় পুরোবর্ত্তী হইয়া অভয় প্রদান করে। কিঞ্চিৎ দূর যাইয়া তরলিকাকে কহিলাম, 'তরলিকে! চন্দ্র যেরূপ আমাকে তাঁহার নিকট লইয়া যাইতেছেন,' এমনি তাঁহাকে কি আমার নিকট লইয়া আসিতে পারেন না?' তরলিকা হাসিয়া বলিল, 'ভর্তৃদারিকে! চন্দ্র কি জন্য আপনার বিপক্ষের উপকার করিবেন? পুণ্ডরীক যেরূপ তোমার রূপলাবণ্যে মোহিত হইয়াছেন, চন্দ্রও সেইরূপ তোমার নিরুপম সৌন্দর্য্য দর্শনে মুগ্ধ হইয়া প্রতিবিম্বচ্ছলে তোমার গাত্রস্পর্শ ও কর দ্বারা পুনঃ পুনঃ চরণ ধারণ করিতেছেন। বিরহীর ন্যায় ইঁহার শরীরও পাণ্ডুবর্ণ হইয়াছে। তৎকালোচিত এই সকল পরিহাসবাক্য কহিতে কহিতে সরোবরের নিকটবর্ত্তী হইলাম। কৈলাসপর্ব্বত হইতে প্রবাহিত চন্দ্রকান্তমণির প্রস্রবণে চরণ ধৌত করিতেছিলাম, এমন সময়ে সরোবরের পশ্চিমতীরে রোদনধ্বনি শুনিলাম; কিন্তু দূরপ্রযুক্ত সুস্পষ্ট কিছু বোঝা গেল না।' আগমনকালে দক্ষিণ-চক্ষু-স্পন্দ হওয়াতে মনে মনে সাতিশয় শঙ্কা ছিল, এক্ষণে অকস্মাৎ রোদনধ্বনি শুনিয়া নিতান্ত ভীত হইলাম, ভয়ে কলেবর কাঁপিতে লাগিল। যে দিকে শব্দ হইতেছিল, ঊর্দ্ধশ্বাসে সেই দিকে দৌড়িতে লাগিলাম।

অনন্তর নিঃশব্দ নিশীথপ্রভাবে দূর হইতেই "হা হতোঽস্মি—হা দগ্ধোঽস্মি—হায় কি হইল—রে দুরাত্মন্ পাপকারিন্ পিশাচ মদন! কি কুকর্ম্ম করিলি—আঃ পাপীয়সী দুর্ব্বিনীতে মহাশ্বেতে! ইনি তোমার কি অপকার করিয়াছিলেন? রে দুশ্চরিত্র চন্দ্র-চণ্ডাল! এক্ষণে তুই কৃতকার্য্য হইলি, রে দক্ষিণানিল! তোর মনোরথ পূর্ণ হইল; হা পুত্রবৎসল ভগবন্ শ্বেতকেতো! তোমার সর্বস্ব অপহৃত হইয়াছে, বুঝিতে পারিতেছ না? হে ধর্ম্ম! তোমাকে অতঃপর কে আশ্রয় করিবে? হে তপঃ! এত দিনের পর তুমি নিরাশ্রয় হইলে। সরস্বতি! তুমি বিধবা হইলে; সত্য! তুমি অনাথ হইলে। হায়! এত দিনের পর সুরলোক শূন্য হইল। সখে! ক্ষণকাল অপেক্ষা কর, আমি তোমার অনুগমন করি। চিরকাল একত্র ছিলাম, এক্ষণে সহায়হীন হইয়া কিরূপে এই দেহভার বহন করিব? কি আশ্চর্য্য! আজন্মপরিচিত ব্যক্তিকেও অপরিচিতের ন্যায়, অদৃষ্টপূর্বের ন্যায় পরিত্যাগ করিয়া গেলে? যাইবার সময় একবার জিজ্ঞাসাও করিলে না? এরূপ কৌশল কোথায় শিখিলে? এরূপ নিষ্ঠুরতা কাহার নিকট অভ্যাস করিলে? হায়, এক্ষণে সুহৃদশূন্য, সহোদরশূন্য হইয়া কোথায় যাইব? কাহার শরণাপন্ন হইব? কাহার সহিত আলাপ করিব? এত দিনের পর অন্ধ হইলাম। দশদিক্ শূন্য

দেখিতেছি। সকলই অন্ধকারময় বোধ হইতেছে। এই ভারভূত জীবনে আর প্রয়োজন কি? সখে! একবার আমার কথার উত্তর দাও। একবার নয়ন উন্মীলন কর। আমি তোমার প্রফুল্ল মুখকমল একবার অবলোকন করিয়া জন্মের মত বিদায় হই। আমার সহিত তোমার সেই অকৃত্রিম প্রণয় ও অকপট সৌহার্দ্দ কোথায় গেল? তোমার সেই অমৃতময় বাক্য ও স্নেহময় দৃষ্টি স্মরণ করিয়া আমার বক্ষঃস্থল বিদীর্ণ হইতেছে।' কপিঞ্জল আর্ত্তস্বরে মুক্তকণ্ঠে এইরূপ ও অন্যরূপ নানাপ্রকার বিলাপ ও পরিতাপ করিতেছিলেন, শুনিতে পাইলাম।

কপিঞ্জলের বিলাপবাক্য শ্রবণ করিয়া আমার প্রাণ উড়িয়া গেল। মুক্তকণ্ঠে রোদন করিতে করিতে দ্রুতবেগে দৌড়িলাম। পদে পদে পাদস্খলন হইতে লাগিল; তথাপি গতির প্রতিরোধ জন্মিল না। তথায় উপস্থিত হইয়া দেখিলাম, যাঁহার শরণাপন্ন হইতে বাটীর বহির্গত হইয়াছিলাম, তিনি সরোবরের তীরে লতামণ্ডপমধ্যবর্ত্তী শিলাতলে শৈবালরচিত শয্যায় শয়ন করিয়া আছেন। কমল, কুমুদ, কুবলয় প্রভৃতি নানাবিধ কুসুম শয্যার পার্শ্বে বিক্ষিপ্ত রহিয়াছে। মৃণাল ও কদলীপল্লব চতুর্দ্দিকে বিকীর্ণ আছে। তাঁহার শরীর নিস্পন্দ; বোধ হইল যেন, মনোযোগ পূর্ব্বক আমার পদশব্দ শুনিতেছেন; মনঃক্ষোভ হইয়াছিল বলিয়া যেন, একমনা হইয়া প্রাণায়াম দ্বারা প্রায়শ্চিত্ত করিতেছেন; আমা হইতেও আর একজন প্রিয়তম হইল বলিয়া যেন ঈর্ষ্যা প্রযুক্ত প্রাণ দেহকে পরিত্যাগ করিয়া গিয়াছে। ললাটে ত্রিপুণ্ড্রক, স্কন্ধে বল্কলের উত্তরীয়, গলে একাবলী মালা, হস্তে মৃণালবলয় ধারণ পূর্ব্বক অপূর্ব্ব বেশ রচনা করিয়া যেন আমার সহিত সমাগমের নিমিত্ত অনন্যমনা হইয়া মন্ত্রসাধন করিতেছেন। কপিঞ্জল তাঁহার কণ্ঠ ধারণ করিয়া রোদন করিতেছেন। অচিরমৃত সেই মহাপুরুষকে এই হতভাগিনী ও পাপকারিণী আমি গিয়া দেখিলাম। আমাকে দেখিয়া কপিঞ্জলের দুই চক্ষু হইতে অশ্রুস্রোত বহিতে লাগিল, দ্বিগুণ শোকাবেগ হইল। অতিশয় পরিতাপ পূর্ব্বক হা হতোঽস্মি বলিয়া আরও উচ্চৈঃস্বরে রোদন করিতে লাগিলেন।

তখন মূর্চ্ছা দ্বারা আক্রান্ত ও মোহে নিতান্ত অভিভূত হইয়া বোধ হইল যেন, অন্ধকারময় পাতালতলে অবতীর্ণ হইতেছি। তদনন্তর কোথায় গেলাম, কি বলিলাম, কিছুই মনে পড়ে না। স্ত্রীলোকের হৃদয় পাষাণময়, এই জন্যই হউক, এই হতভাগিনীকে দীর্ঘ শোক ও চিরকাল দুঃখ সহ্য করিতে হইবে বলিয়াই হউক, দৈবের অত্যন্ত প্রতিকূলতাবশতই বা হউক, জানি না, কি নিমিত্ত এই অভাগিনীর প্রাণ বহির্গত হইল না। অনেক ক্ষণের পর চেতনা হইয়া ভূতলে বিলুণ্ঠিত ও ধূলিধূসরিত আত্মদেহ অবলোকন করিলাম। প্রাণেশ্বর প্রাণ ত্যাগ করিয়াছেন, আমি জীবিত আছি, প্রথমতঃ ইহা নিতান্ত অসম্ভাব্য, অবিশ্বাস্য ও স্বপ্নকল্পিত বোধ হইল। কিন্তু কপিঞ্জলের বিলাপ শুনিয়া সে ভ্রান্তি দূর হইল। তখন হা হতাস্মি বলিয়া আর্ত্তনাদ ও পিতা, মাতা, সখীদিগকে সম্বোধন করিয়া উচ্চৈঃস্বরে বিলাপ করিতে লাগিলাম।

'হে জীবিতেশ্বর! এই অনাথাকে পরিত্যাগ করিয়া কোথায় গেলে? তুমি তরলিকাকে জিজ্ঞাসা কর, আমি তোমার নিমিত্ত কত কষ্ট ভোগ ও কত ক্লেশ সহ্য করিয়াছি। তোমার বিরহে এক দিন যুগসহস্রের ন্যায় বোধ হইয়াছে। প্রসন্ন হও, একবার আমার কথার উত্তর দাও। আমি লজ্জা, ভয়, কুলে জলাঞ্জলি দিয়া তোমার শরণাপন্ন হইতে আসিয়াছি, তুমি রক্ষা না করিলে আর কে রক্ষা করিবে? একবার নেত্র উন্মীলন করিয়া এই অভাগিনীর প্রতি দৃষ্টিপাত কর, তাহা হইলে কৃতার্থ হই। আমার আর উপায়ান্তর নাই। আমি তোমার ভক্ত ও তোমার প্রতিই সাতিশয় অনুরক্ত; তোমা বই আর কাহাকেও জানি না। তুমি দয়া না করিলে আর কে দয়া করিবে? আঃ! এখনও জীবিত

আছি! না পিতা-মাতার বশবর্ত্তিনী হইলাম, না বন্ধুবর্গের ভয় রাখিলাম, না আত্মীয়গণের অপেক্ষা ক'রলাম, সমুদায় পরিত্যাগ করিয়া যাঁহার আশ্রয় লইতে আসিয়াছি, সেই প্রাণেশ্বর কোথায়? তিনি কি আমার নিমিত্ত প্রাণত্যাগ করিয়াছেন? অরে কৃতঘ্ন প্রাণ! তুই আর কেন যাতনা দিস্? আ—এই হতভাগিনীর মৃত্যু নাই! যমও এই পাপকারিণীকে স্পর্শ করিতে ঘৃণা করেন। কি জন্য আমি তোমাকে তাদৃশ অনুরক্ত দেখিয়াও গৃহে গমন করিয়াছিলাম? আমার গৃহে প্রয়োজন কি? পিতা-মাতা, বন্ধুজন ও পরিজনের ভয় কি? হায়—এক্ষণে কাহার শরণাপন্ন হই? কোথায় যাই? অয়ি বনদেবতে! ভগবতি ভবিতব্যতে! অম্ব বসুন্ধরে! করুণা প্রকাশ করিয়া দয়িতের জীবন প্রদান কর।' গ্রহাবিষ্টার ন্যায়, উন্মত্তার ন্যায় এইরূপ কত প্রকার বিলাপ করিয়াছিলাম, সকল এক্ষণে স্মরণ হয় না। আমার বিলাপ শ্রবণে অজ্ঞান পশু-পক্ষীরাও হাহাকার করিয়াছিল এবং পল্লবপাতচ্ছলে তরুগণেরও অশ্রুপাত হইয়াছিল। এতক্ষণে পুনর্জ্জীবিত হইয়াছেন মনে করিয়া প্রাণেশ্বরের হৃদয় স্পর্শ করিয়া দেখিলাম, কিন্তু জীবন কোথায়? প্রাণবায়ু একবার প্রয়াণ করিলে আর কি প্রত্যাগত হয়? দৈব প্রতিকূল হইলে আর কি শুভগ্রহসঞ্চার হয়? 'আমার আগমন পর্য্যন্ত তুই প্রিয়তমের প্রাণ রক্ষা করিতে পারিস্ নাই,' বলিয়া একাবলী মালাকে কত তিরস্কার করিলাম। 'প্রসন্ন হও, প্রাণেশ্বরের প্রাণদান কর' বলিয়া কপিঞ্জলের চরণ ও তরলিকার কণ্ঠধারণ পূর্বক দীন-নয়নে রোদন করিতে লাগিলাম। সে'সময়ে অশ্রুতপূর্ব, অশিক্ষিতপূর্ব, অনুপদিষ্টপূর্ব যে সকল করুণ বিলাপ মুখ হইতে নির্গত হইয়াছিল, তাহা চিন্তা করিলেও আর মনে পড়ে না। সে এক সময়, তখন সাগরের তরঙ্গের ন্যায় দুই চক্ষু দিয়া অনবরত অশ্রুধারা পড়িতে লাগিল ও ক্ষণে ক্ষণে মূর্চ্ছা হইতে লাগিল।

এইরূপে অতীত আত্মবৃত্তান্তের পরিচয় দিতে দিতে অতীত শোক-দুঃখের অবস্থা স্মৃতিপথবর্ত্তিনী হওয়াতে মহাশ্বেতা মূর্চ্ছাপন্ন ও চৈতন্যশূন্য হইয়া যেমন শিলাতল হইতে ভূতলে পড়িতেছিলেন, অমনি চন্দ্রাপীড় কর প্রসারিত করিয়া ধরিলেন এবং অশ্রুজলার্দ্র তদীয় উত্তরীয়-বল্কল দ্বারা বীজন করিতে লাগিলেন। ক্ষণকালের পর সংজ্ঞা প্রাপ্ত হইলে চন্দ্রাপীড় বিষণ্ণ-বদনে ও দুঃখিতচিত্তে কহিলেন, 'কি দুষ্কর্ম করিয়াছি। আপনার নির্ব্বাসিত শোক পুনরুদ্দীপিত করিয়া দিলাম। আর সে সকল কথায় প্রয়োজন নাই; উহা শুনিতে আমারও কষ্টবোধ হইতেছে। অতিক্রান্ত দুরবস্থাও কীর্ত্তনের সময় প্রত্যক্ষানুভূতের ন্যায় ক্লেশজনক হয়। যাহা হউক, পতনোন্মুখ প্রাণকে, অতীত দুঃখের পুনঃ পুনঃ স্মরণরূপ হুতাশনে নিক্ষিপ্ত করিবার আর আবশ্যকতা নাই।'

মহাশ্বেতা দীর্ঘনিশ্বাস পরিত্যাগ এবং নির্ব্বেদ প্রকাশ পূর্বক কহিলেন, রাজকুমার! সেই দারুণ ভয়ঙ্করী বিভাবরীতে যে প্রাণ পরিত্যাগ করিয়া যায় নাই, সে যে কখন পরিত্যাগ করিবে, এমন বিশ্বাস হয় না। আমি এরূপ পাপীয়সী যে, মৃত্যুও আমার দর্শনপথ পরিহার করেন। এই নির্দ্দয় পাষাণময় হৃদয়ের শোক-দুঃখ সকলই অলীক। এ নির্লজ্জ এবং আমাকেও স্বয়ং নির্লজ্জের অগ্রগণ্য করিয়াছে। যে শোক অবলীলাক্রমে সহ্য করিয়াছি, এক্ষণে কথা দ্বারা তাহা ব্যক্ত করা কঠিন কর্ম্ম কি? যে হলাহল পান করে, হলাহলের স্মরণে তাহার কি হইতে পারে? আপনার সাক্ষাতে সেই বিষয় বৃত্তান্তের যে ভাগ বর্ণনা করিলাম, তাহার পর এরূপ শোকোদ্দীপক কি আছে, যাহা বলিতে ও শুনিতে পারা যাইবে না? যে, দুরাশামৃগতৃষ্ণিকা অবলম্বন করিয়া এই অকৃতজ্ঞ দেহভার বহন করিতেছি এবং সেই ভয়ঙ্কর ব্যাপারের পর প্রাণধারণের হেতুভূত যে অদ্ভুত ঘটনা হইয়াছিল, তাহাই এই বৃত্তান্তের পরভাগ. শ্রবণ করুন।

এইরূপ বিলাপের পর প্রাণ পরিত্যাগ করাই প্রাণেশ্বরের বিরহের প্রায়শ্চিত্ত স্থির করিয়া তরলিকাকে কহিলাম, 'অয়ি নৃশংসে! আর কতক্ষণ রোদন করিব, কতই বা যন্ত্রণা সহিব। শীঘ্র কাষ্ঠ, আহরণ করিয়া চিতা সাজাইয়া দাও, জীবিতেশ্বরের অনুগমন করি।' বলিতে বলিতে মহাপ্রমাণ এক মহাপুরুষ চন্দ্রমণ্ডল হইতে গগনমণ্ডলে অবতীর্ণ হইলেন। তাঁহার পরিধান শুভ্র বসন, কর্ণে স্বর্ণকুণ্ডল, বক্ষঃস্থলে হার ও হস্তে কেয়ুর। সেরূপ উজ্জ্বল আকৃতি কেহ কখন দেখে নাই। দেহপ্রভায় দিগ্বলয় আলোকময় করিয়া গগন হইতে ভূতলে পদার্পণ করিলেন। শরীরের সৌরভে চতুর্দ্দিক্ আমোদিত হইল। চারিদিকে অমৃতবৃষ্টি হইতে লাগিল। পীবর বাহুযুগল দ্বারা প্রিয়তমের মৃতদেহ আকর্ষণ পূর্ব্বক 'বৎসে মহাশ্বেতে! প্রাণত্যাগ করিও না, পুনর্বার পুণ্ডরীকের সহিত তোমার সমাগম সম্পন্ন হইবে', গম্ভীরস্বরে এই কথা বলিয়া গগনমার্গে উঠিলেন। আকস্মিক এই বিস্ময়কর ব্যাপার দর্শনে বিস্মিত ও ভীত হইয়া কপিঞ্জলকে ইহার তত্ত্ব জিজ্ঞাসা করিলাম। কপিঞ্জল আমার কথায় কিছুই উত্তর না দিয়া 'রে দুরাত্মন্! বন্ধুকে লইয়া কোথায় যাইতেছিস্', রোষ প্রকাশ পূর্ব্বক এই কথা কহিতে কহিতে তাঁহার পশ্চাৎ ধাবমান হইলেন। আমি উন্মুখী হইয়া দেখিতে লাগিলাম, দেখিতে দেখিতে তাঁহারা তারাগণের মধ্যে মিশাইয়া গেলেন। কপিঞ্জলের অদর্শন প্রিয়তমের মৃত্যু অপেক্ষাও দুঃখজনক বোধ হইল। যে ঘটনা উপস্থিত, ইহার মর্ম্ম বুঝাইয়া দেয়, এরূপ একটি লোক নাই। তৎকালে কি কর্ত্তব্য, কিছুই স্থির করিতে না পারিয়া জিজ্ঞাসা করিলাম, 'তরলিকে! তুমি ইহার কিছু মর্ম্ম বুঝিতে পারিয়াছ? স্ত্রীস্বভাবসুলভ ভয়ে অভিভূত এবং আমার মরণাশঙ্কায় উদ্বিগ্ন, বিষণ্ণ ও কম্পিতকলেবর হইয়া তরলিকা স্খলিত গদ্গদবচনে বলিল, 'ভর্ত্তৃদারিকে! না, আমি কিছুই বুঝিতে পারি নাই। এ অতি আশ্চর্য্য ব্যাপার! আমার বোধ হয়, ঐ মহাপুরুষ মানুষ নহেন। যাহা বলিয়া গেলেন, তাহাও মিথ্যা হইবে না। মিথ্যাকথা দ্বারা প্রতারণা করিবার কোন অভিসন্ধি দেখি না। এরূপ ঘটনাকে আশা ও আশ্বাসের আস্পদ বলিতে হইবে। যাহা হউক, এক্ষণে চিতাধিরোহণের অধ্যবসায় হইতে পরাঙ্মুখ হও। অন্ততঃ কপিঞ্জলের আগমনকাল পর্য্যন্ত প্রতীক্ষা কর। তাঁহার মুখে সমুদয় বৃত্তান্ত অবগত হইয়া যাহা কর্ত্তব্য, পরে করিও।'

জীবিততৃষ্ণার অলঙ্ঘ্যতা ও স্ত্রীজনসুলভ ক্ষুদ্রতা প্রযুক্ত আমি সেই দুরাশায় আকৃষ্ট হইয়া তরলিকার বাক্যই যুক্তিযুক্ত স্থির করিলাম। আশার কি অসীম প্রভাব! যাহার প্রভাবে লোকেরা তরঙ্গাকুল ভীষণ সাগর পার হইয়া অপরিচিত ও অজ্ঞাত দেশে প্রবেশ করে; যাহার প্রভাবে অতি দীন-হীন জনেরও মুখমণ্ডল উজ্জ্বল থাকে; যাহার প্রভাবে পুত্রকলত্রাদির বিরহ-দুঃখও অবলীলাক্রমে সহ্য করা যায়। কেবল সেই আশা হস্তাবলম্বন দেওয়াতে জনশূন্য সরোবরতীরে যাতনাময়ী সেই কালযামিনী কথঞ্চিৎ অতিবাহিত হইল। কিন্তু ঐ যামিনী যুগশতের ন্যায় বোধ হইয়াছিল। প্রাতঃকালে উঠিয়া সরোবরে স্নান করিলাম। সংসারের অসারতা, সমুদায় পদার্থের অনিত্যতা, আপনার হতভাগ্যতা ও বিপৎপাতের অপ্রতীকারিতা দেখিয়া মনে মনে বৈরাগ্যোদয় হইল এবং প্রিয়তমের সেই কমণ্ডলু, সেই অক্ষমালা লইয়া ব্রহ্মচর্য্য অবলম্বন পূর্ব্বক অবিচলিত ভক্তি সহকারে এই অনাথনাথ ত্রৈলোক্যনাথের শরণাপন্ন হইলাম। বিষয়-বাসনার সহিত পিতা-মাতার স্নেহ পরিত্যাগ করিলাম। ইন্দ্রিয়সুখের সহিত বন্ধুদিগের অপেক্ষা পরিহার করিলাম।

পরদিন পিতা-মাতা এই সকল বৃত্তান্ত অবগত হইয়া পরিজন ও বন্ধুজনের সহিত এই স্থানে আইসেন ও নানা প্রকার সান্ত্বনাবাক্যে প্রবোধ দিয়া বাটী গমন করিতে অনুরোধ করেন। কিন্তু যখন

দেখিলেন, কোন প্রকারে অবলম্বিত অধ্যবসায় হইতে পরাঙ্মুখ হইলাম না, তখন আমার গমন-বিষয়ে নিতান্ত নিরাশ হইয়াও অপত্যস্নেহের গাঢ়বন্ধন বশতঃ অনেক দিন পর্য্যন্ত এই স্থানে অবস্থিতি করিলেন ও প্রতিদিন নানাপ্রকার বুঝাইতে লাগিলেন ; পরিশেষে হতাশ হইয়া দুঃখিতচিত্তে বাটী গমন করিলেন। তদবধি কেবল অশ্রুমোচন দ্বারা প্রিয়তমের প্রতি কৃতজ্ঞতা প্রদর্শন করিতেছি, জপ করিবার ছলে তাঁহার গুণগণনা করিয়া থাকি ; বহুবিধ নিয়ম দ্বারা ভারভূত এই দগ্ধ শরীর শোষণ করিতেছি। এই গিরিগুহায় বাস করি, ঐ সরোবরে ত্রিসন্ধ্যা স্নান করি, প্রতিদিন এই দেবাদিদেব মহাদেবের অর্চনা করিয়া থাকি। তরলিকা ভিন্ন আর কেহ নিকটে নাই। আমার ন্যায় পাপকারিণী ও হতভাগিনী এই ধরণীতলে কাহাকেও দেখিতে পাই না। পাপকর্ম্মের একশেষ করিয়াছি, ব্রহ্মহত্যারও ভয় রাখি নাই। আমাকে দেখিলে ও আমার সহিত আলাপ করিলেও দুরদৃষ্ট জন্মে। এই কথা বলিয়া পাণ্ডুবর্ণ বল্কল দ্বারা মুখ আচ্ছাদন করিয়া বাষ্পাকুল নয়নে রোদন করিতে আরম্ভ করিলেন।' বোধ হইল যেন, শরৎকালীন শুভ্র মেঘ চন্দ্রমাকে আবৃত করিল ও বৃষ্টি হইতে লাগিল।

মহাশ্বেতার বিনয়, দাক্ষিণ্য, সুশীলতা ও মহানুভবতায় মোহিত হইয়া চন্দ্রাপীড় তাঁহাকে প্রথমেই স্ত্রীরত্ন বলিয়া জ্ঞান করিয়াছিলেন। তাহাতে আবার আদ্যোপান্ত আত্মবৃত্তান্ত-বর্ণনা দ্বারা সরলতা প্রকাশ ও পাতিব্রত্যধর্ম্মের চমৎকার দৃষ্টান্ত প্রদর্শন করাতে বিধাতার অলৌকিক সৃষ্টি বলিয়া বোধ হইল ও সাতিশয় বিস্ময় জন্মিল। তখন প্রীত ও প্রসন্নচিত্তে কহিলেন, যাহারা স্নেহের উপযুক্ত কর্ম্মের অনুষ্ঠানে অসমর্থ হইয়া কেবল অশ্রুপাত দ্বারা লঘুতা প্রকাশ করে, তাহারাই অকৃতজ্ঞ। আপনি অকৃত্রিম প্রণয় অকপট অনুরাগের উপযুক্ত কর্ম্ম করিয়াও কি জন্য আপনাকে অকৃতজ্ঞ ও ক্ষুদ্র বোধ করিতেছেন? বিশুদ্ধ প্রেমপ্রকাশের নবীন পথ উদ্ভাবন পূর্ব্বক অপরিচিতের ন্যায়, আজন্ম-পরিচিত বান্ধবজনের পরিত্যাগ এবং অকিঞ্চিৎকর পদার্থের ন্যায় সাংসারিক সুখে জলাঞ্জলি প্রদান করিয়াছেন, ব্রহ্মচর্য্য অবলম্বন পূর্ব্বক তপস্বিনীবেশে জগদীশ্বরের আরাধনা করিতেছেন; অনন্যমনা হইয়া প্রাণেশ্বরের সহিত সমাগমের উপায় চিন্তা করিতেছেন। এতদ্ব্যতিরিক্ত বিশুদ্ধ প্রণয়পরিশোধের আর পন্থা কি?

শাস্ত্রকারেরা অনুমরণকে যে কৃতজ্ঞতা-প্রকাশের প্রণালী বলিয়া নির্দ্দেশ করেন, উহা ব্যামোহ-মাত্র। মূঢ় ব্যক্তিরাই মোহবশতঃ ঐ পথে পদার্পণ করে। ভর্ত্তা উপরত হইলে তাঁহার অনুগমন করা মূর্খতা-প্রকাশ করা মাত্র। উহাতে কিছুই উপকার নাই। না উহা মৃতব্যক্তির পুনর্জীবনের উপায়, না তাঁহার শুভলোকপ্রাপ্তির হেতু, না পরস্পর দর্শন ও সমাগমের সাধন। জীবগণ নিজ নিজ কর্ম্মানুসারে শুভাশুভ লোক প্রাপ্ত হয়, সুতরাং অনুমরণ দ্বারা যে পরস্পর সাক্ষাৎ হইবে, তাহার নিশ্চয় কি? লাভ এই, অনুমৃত ব্যক্তিকে আত্মহত্যা জন্য মহাপাপে লিপ্ত হইয়া ঘোর নরকে চিরকাল বাস করিতে হয়। বরং জীবিত থাকিলে সৎকর্ম্ম দ্বারা স্বীয় উপকার ও শ্রাদ্ধতর্পণাদি দ্বারা উপরতের উপকার করিতে পারা যায়, মরিলে কাহারও কিছুই উপকার নাই। অনুমরণ পতিব্রতার লক্ষণ নয়। দেখ রতি, পতির মরণের পর ত্রিলোচনের নয়নানলে আত্মার আহুতি প্রদান করে নাই। শূরসেন রাজার দুহিতা পৃথা, পাণ্ডুর মরণোত্তর অনুমৃতা হয় নাই। বিরাট রাজার কন্যা উত্তরা, অভিমন্যুর আপন প্রাণ পরিত্যাগ করে নাই। ধৃতরাষ্ট্রের কন্যা দুঃশলা, জয়দ্রথের মরণোত্তর অর্জ্জুনের শরানলে আপনাকে আহুতি দেয় নাই। কিন্তু উহারা সকলেই পতিব্রতা বলিয়া জগতে বিখ্যাত। এইরূপ শত শত পতিপ্রাণা যুবতীর পতির মরণেও জীবিত ছিল, শুনিতে পাওয়া যায়। তাহারাই যথার্থ বুদ্ধিমতী ও যথার্থ ধর্ম্মের গতি বুঝিতে পারিয়াছিল। বিবেচনা করিলে স্বার্থপর লোকেরাই দুঃসহ বিরহযন্ত্রণা সহ্য করিতে না পারিয়া অনুমরণ অবলম্বন করে।

কেহ বা অহঙ্কার-প্রকাশের নিমিত্ত এই পথে প্রবৃত্ত হয়। ফলতঃ ধর্ম্মবুদ্ধিতে প্রায় কেহ অনুসৃত হয় না। আপনি মহাপুরুষ কর্ত্তৃক আশ্বাসিত হইয়াছেন, তিনি যে মিথ্যাকথা দ্বারা প্রতারণা করিবেন, এমন বোধ হয় না। দৈব অনুকূল হইয়া আপনার প্রতি অনুকম্পা প্রকাশ করিবেন, সন্দেহ নাই। মরিলে পুনর্ব্বার জীবিত হয়, এ কথা নিতান্ত অসম্ভাবিত নহে। পূর্ব্বকালে গন্ধর্ব্বরাজ বিশ্বাবসুর ঔরসে মেনকার গর্ভে প্রমদ্বরা নামে এক কন্যা জন্মে। ঐ কন্যা আশীবিষদষ্ট ও বিষবেগে উপরত হইয়াছিল; কিন্তু রুরুনামক ঋষিকুমার আপন পরমায়ুর অর্দ্ধেক প্রদান করিয়া উহাকে পুনর্জ্জীবিত করেন। অভিমন্যুর তনয় পরীক্ষিৎ অশ্বত্থামার অস্ত্র দ্বারা আহত ও প্রাণবিযুক্ত হইয়াও পরমকারুণিক বাসুদেবের অনুকম্পায় পুনর্ব্বার জীবিত হন। জগদীশ্বর সানুগ্রহ ও অনুকূল হইলে কিছুই অসাধ্য থাকে না। চিন্তা করিবেন না, অচিরাৎ অভীষ্টসিদ্ধ হইবে। সংসারে পদার্পণ করিলেই পদে পদে বিপদ্ আছে। কিছুই স্থায়ী নহে। বিশেষতঃ দগ্ধ বিধি অকৃত্রিম প্রণয় অধিককাল দেখিতে পারেন না। দেখিলেই অমনি যেন ঈর্ষ্যান্বিত হন ও তৎক্ষণাৎ ভঙ্গের চেষ্টা পান। এক্ষণে ধৈর্য্য অবলম্বন করুন; অনিন্দনীয় আত্মাকে আর মিথ্যা তিরস্কার করিবেন না। এইরূপ নানাবিধ সান্ত্বনাবাক্যে মহাশ্বেতাকে ক্ষান্ত করিলেন। মনে মনে মহাশ্বেতার এই আশ্চর্য্য ঘটনাই চিন্তা করিতে লাগিলেন। ক্ষণকাল পরে পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন, 'ভদ্রে! আপনার সমভিব্যাহারিণী ও দুঃখের অংশভাগিনী পরিচারিকা তরলিকা এক্ষণে কোথায়?'

মহাশ্বেতা কহিলেন, "মহাভাগ! অপ্সরাদিগের এক কুল অমৃত হইতে সমুদ্ভূত হয়, আপনাকে কহিয়াছি। সেই কুলে মদিরা নামে এক কন্যা জন্মে। গন্ধর্ব্বের অধিপতি চিত্ররথ তাঁহার পাণিগ্রহণ করেন এবং তাঁহার গুণে বশীভূত হইয়া ছত্রচামর প্রভৃতি প্রদান পূর্ব্বক তাঁহাকে মহিষী করেন। কালক্রমে মহিষী গর্ভবতী হইয়া যথাকালে এক কন্যা প্রসব করেন। কন্যার নাম কাদম্বরী। কাদম্বরী নির্ম্মলা শশিকলার ন্যায় ক্রমে ক্রমে বৃদ্ধি প্রাপ্ত হইয়া এরূপ রূপবতী ও গুণবতী হইলেন যে, সকলেই তাঁহাকে দেখিলে আনন্দিত হইত ও অত্যন্ত ভালবাসিত। শৈশবাবধি একত্র শয়ন, একত্র অশন, একত্র অবস্থান প্রযুক্ত আমি কাদম্বরীর প্রণয়পাত্র ও স্নেহপাত্র হইলাম; সর্ব্বদা একত্র ক্রীড়া-কৌতুক করিতাম, এক শিক্ষকের নিকট নৃত্য, গীত, বিদ্যা শিখিতাম; এক শরীরের মত দুই জনে একত্র থাকিতাম। ক্রমে এরূপ অকৃত্রিম সৌহার্দ্দ জন্মিল যে, আমি তাঁহাকে সহোদরার ন্যায় জ্ঞান করিতাম; তিনিও আমাকে আপন হৃদয়ের ন্যায় ভাবিতেন। এক্ষণে আমার এই দুরবস্থা শুনিয়া প্রতিজ্ঞা করিয়াছেন, যাবৎ মহাশ্বেতা এই অবস্থায় থাকিবেন, তাবৎ আমি বিবাহ করিব না। যদি পিতা, মাতা অথবা বন্ধুবর্গ বলপূর্ব্বক আমার বিবাহ দেন, তাহা হইলে অনশনে, হুতাশনে, অথবা উদ্বন্ধনে প্রাণত্যাগ করিব। গন্ধর্ব্বরাজ চিত্ররথ ও মহাদেবী মদিরা পরম্পরায় কন্যার এই প্রতিজ্ঞা শুনিয়া অতিশয় দুঃখিত হইয়াছেন। কিন্তু এক অপত্য, অত্যন্ত ভালবাসেন, সুতরাং তাঁহার প্রতিজ্ঞার বিরুদ্ধে কোন কথা উত্থাপন করিতে পারেন নাই। যুক্তি করিয়া অদ্য প্রভাতে ক্ষীরোদনামা এক কঞ্চুকীকে আমার নিকট পাঠাইয়াছিলেন। তাঁহার দ্বারা আমাকে বলিয়া পাঠান, 'বৎসে মহাশ্বেতা! তোমা ব্যতিরেকে কেহ কাদম্বরীকে সান্ত্বনা করিতে সমর্থ নয়। সে এইরূপ প্রতিজ্ঞা করিয়াছে, এক্ষণে যাহা কর্ত্তব্য হয় কর।' আমি গুরুজনের গৌরবে ও মিত্রতার অনুরোধে ক্ষীরোদের সহিত তরলিকাকে কাদম্বরীর নিকট পাঠাইয়াছি। বলিয়া দিয়াছি, 'সখি! একেই আমি মরিয়া আছি, আবার কেন যন্ত্রণা বাড়াও? তোমার প্রতিজ্ঞা শুনিয়া অত্যন্ত দুঃখিত হইলাম। আমার জীবিত থাকা যদি অভিপ্রেত হয়, তাহা হইলে গুরুজনের অনুরোধ কদাচ উল্লঙ্ঘন করিও না।' তরলিকাও তথায় গেল; আপনিও এখানে আসিয়া উপস্থিত হইলেন।

মহাশ্বেতা এইরূপ পরিচয় দিতেছেন, এমন সময়ে নিশানাথ গগনমণ্ডলে উদিত হইলেন। তারাগণ হীরকের ন্যায় উজ্জ্বল কিরণ বিস্তার করিল। বোধ হইল যেন, যামিনী গগনের অন্ধকার-নিবারণের নিমিত্ত শত শত প্রদীপ প্রজ্বালিত করিলেন। মহাশ্বেতা শীতল শিলাতলে পল্লবের শয্যা পাতিয়া নিদ্রা গেলেন চন্দ্রাপীড় মহাশ্বেতাকে নিদ্রিত দেখিয়া আপনিও শয়ন করিলেন এবং বৈশম্পায়ন কত চিন্তা করিতেছে, পত্রলেখা কত ভাবিতেছেন, অন্যান্য সমভিব্যাহারী লোক আমার আগমনে কত উদ্বিগ্ন হইয়াছে, এইরূপ চিন্তা করিতে করিতে নিদ্রাগত হইলেন।

প্রভাত হইলে মহাশ্বেতা গাত্রোত্থান পূর্ব্বক সন্ধ্যোপাসনাদি সমুদয় প্রাতঃকৃত্য সমাপন করিয়া জপ করিতে আরম্ভ করিলেন। চন্দ্রাপীড়ও প্রাভাতিক বিধি যথাবিধি সম্পাদন করিতেছেন, এমন সময়ে পীনবাহু, বিশালবক্ষঃস্থল, করে তরবারিধারী, বলবান, ষোড়শবর্ষবয়স্ক, কেয়ূরকনামা এক গন্ধর্ব্বদারকের সহিত তরলিকা তথায় উপস্থিত হইল। অপরিচিত চন্দ্রাপীড়ের অলৌকিক সৌন্দর্য্য দর্শনে বিস্মিত হইয়া, 'ইনি কে? কোথা হইতে আসিলেন?' এইরূপ চিন্তা করিতে করিতে মহাশ্বেতার নিকটে গিয়া বসিল। কেয়ূরকও এক শিলাতলে উপবিষ্ট হইল। জপ সমাপ্ত হইলে মহাশ্বেতা তরলিকাকে জিজ্ঞাসিলেন, 'তরলিকে! প্রিয়সখী কাদম্বরীর কুশল? আমি যাহা বলিয়া দিয়াছিলাম, তাহাতে ত সম্মত হইয়াছেন? কেমন, তাঁহার অভিপ্রায় কি বুঝিলে?' তরলিকা বলিল; 'ভর্ত্তৃদারিকে! হাঁ, কাদম্বরী কুশলে আছেন, আপনার উপদেশবাক্য শুনিয়া রোদন করিতে করিতে কত কথা কহিলেন। এই কেয়ূরকের মুখে সমুদায় শ্রবণ করুন।'

কেয়ূরক বদ্ধাঞ্জলি হইয়া নিবেদন করিল, 'কাদম্বরী প্রণয়প্রদর্শন পূর্ব্বক সাদরসম্ভাষণে আপনাকে কহিলেন, প্রিয়সখি! যাহা তরলিকার মুখে বলিয়া পাঠাইয়াছ, উহা কি গুরুজনের অনুরোধক্রমে, অথবা আমার চিত্ত-পরীক্ষার নিমিত্ত, কি অদ্যাপি গৃহে আছি বলিয়া তিরস্কার করিয়াছ? যদি মনের সহিত উহা বলিয়া থাক, তোমার অন্তঃকরণে কোন অভিসন্ধি আছে সন্দেহ নাই। এই অধীনীকে একবারে পরিত্যাগ করিবে, ইহা এত দিন স্বপ্নেও জানি নাই। আমার হৃদয় তোমার প্রতি যেরূপ অনুরক্ত, তাহা জানিয়াও এইরূপ নিষ্ঠুরবাক্য বলিতে তোমার কিছুমাত্র লজ্জা হইল না? আমি জানিতাম, তুমি স্বভাবতঃ মধুরভাষিণী ও প্রিয়বাদিনী। এক্ষণে এরূপ পুরুষ ও অপ্রিয় কথা কহিতে কোথায় শিখিলে? আপাততঃ মধুররূপে প্রতীয়মান, কিন্তু অবসানবিরস কর্ম্মে কোন ব্যক্তির সহসা প্রবৃত্তি জন্মে না। আমি ত প্রিয়সখীর দুঃখে নিতান্ত দুঃখিনী হইয়া আছি। এ সময়ে কিরূপে অকিঞ্চিৎকর বিবাহের আড়ম্বর করিয়া আমোদ-প্রমোদ করিব? এ সময় আমোদের সময় নয় বলিয়াই সেইরূপ প্রতিজ্ঞা করিয়াছি। প্রিয়সখীর দুঃখে দুঃখিত অন্তঃকরণে সুখের আশা কি? সম্ভোগেরই বা স্পৃহা কি? মানুষের ত কথাই নাই, পশুপক্ষীরাও সহচরের দুঃখে দুঃখ প্রকাশ করিয়া থাকে। দিনকরের অস্তগমনে নলিনী মুকুলিত হইলে তৎসহবাসিনী চক্রবাকীও প্রিয়সমাগম পরিত্যাগ পূর্ব্বক সারা রাত্রি চীৎকার করিয়া দুঃখ প্রকাশ করে। যাহার প্রিয়সখী বনবাসিনী হইয়া দিনযামিনী সাতিশয় ক্লেশে কালযাপন করিতেছে, সে সুখের অভিলাষিণী হইলে লোকে কি বলিবে? আমি তোমার নিমিত্ত গুরুবচন অতিক্রম, লজ্জা-ভয় পরিত্যাগ ও কুলকন্যা-বিরুদ্ধ সাহস অবলম্বন পূর্ব্বক দুস্তর প্রতিজ্ঞা অবলম্বন করিয়াছি; এক্ষণে যাহাতে প্রতিজ্ঞাভঙ্গ না হয় ও লোকের নিকট লজ্জা না পাই, এরূপ করিও।' এই বলিয়া কেয়ূরক ক্ষান্ত হইল।

কেয়ূরকের কথা শুনিয়া মহাশ্বেতা মনে মনে ক্ষণকাল অনুধ্যান করিয়া কহিলেন, 'কেয়ূরক! তুমি বিদায় হও, আমি, স্বয়ং কাদম্বরীর নিকট যাইতেছি।' কেয়ূরক প্রস্থান করিলে চন্দ্রাপীড়কে

কহিলেন, 'রাজকুমার। হেমকূট অতি রমণীয় স্থান, চিত্ররথের রাজধানী অতি আশ্চর্য্য। কাদম্বরী অতি মহানুভাবা। যদি দেখিতে কৌতুক হয় ও আর কোন কার্য্য না থাকে, আমার সঙ্গে চলুন। অদ্য তথায় বিশ্রাম করিয়া কল্য প্রত্যাগমন করিবেন। আপনার সহিত সাক্ষাৎ হইয়া অবধি আমার দুঃখভারাক্রান্ত হৃদয় অনেক সুস্থ হইয়াছে। আপনার নিকট স্ববৃত্তান্ত বর্ণন করিয়া আমার শোকের অনেক লাঘব হইয়াছে। আপনি অকারণমিত্র, আপনার সঙ্গ পরিত্যাগ করিতে ইচ্ছা হয় না। সাধুসমাগমে অতি দুঃখিত চিত্তও আহ্লাদিত হয়, এ কথা মিথ্যা নহে। আপনার গুণে ও সৌজন্যে অতিশয় বশীভূত হইয়াছি, যতক্ষণ দেখিতে পাই, তাহাই লাভ।' চন্দ্রাপীড় কহিলেন, 'ভগবতি! দর্শন অবধি আপনাকে শরীর-প্রাণ সমর্পণ করিয়াছি। এক্ষণে যে দিকে লইয়া যাইবেন, সেই দিকে যাইব ও যাহা আদেশ করিবেন, তাহাতেই সম্মত আছি।' অনন্তর মহাশ্বেতা সমভিব্যাহারে গন্ধর্ব্ব নগরে চলিলেন।

নগরে উত্তীর্ণ হইয়া, রাজভবন অতিক্রম করিয়া, ক্রমে কাদম্বরীর ভবনের দ্বারদেশে উপস্থিত হইলেন। প্রতীহারীরা পথ দেখাইয়া অগ্রে অগ্রে চলিল। রাজকুমার অসংখ্য সুন্দরী-কুমারী-পরিবেষ্টিত অন্তঃপুরের অভ্যন্তরে প্রবেশ করিলেন। কুমারীগণের শরীরপ্রভায় অন্তঃপুর সর্ব্বদা চিত্রিতময় বোধ হয়। তাহারা বিনা অলঙ্কারেও সর্ব্বদা অলঙ্কৃত। তাহাদিগের আকর্ণবিশ্রান্ত লোচনই কর্ণোৎপল, হসিতচ্ছবিই অঙ্গরাগ, নিশ্বাসই সুগন্ধি বিলেপন, অধরদ্যুতিই কুঙ্কুমলেপন, ভুজলতাই চম্পকমালা, করতলই লীলাকমল এবং অঙ্গুলিরাগই অলক্তকরস। রাজকুমার কুমারীগণের মনোহর শরীরকান্তি দেখিয়া বিস্ময়াপন্ন হইলেন। তাহাদিগের তানলয়বিশুদ্ধ বেণুবীণাঝঙ্কারমিলিত মধুর সঙ্গীতশ্রবণে তাঁহার অন্তঃকরণ আনন্দে পুলকিত হইল। ক্রমে কাদম্বরীর বাসগৃহের নিকটবর্ত্তী হইলেন। গৃহের অভ্যন্তরে প্রবেশিয়া দেখিলেন, কন্যাজনেরা নানা বাদ্যযন্ত্র লইয়া চতুর্দ্দিকে বেষ্টন করিয়া বসিয়াছে, মধ্যে সুচারু পর্য্যঙ্কে কাদম্বরী শয়ন করিয়া নিকটবর্ত্তী কেয়ূরককে মহাশ্বেতার বৃত্তান্ত ও মহাশ্বেতার আশ্রমে সমাগত অপরিচিত পুরুষের নাম, বয়স বংশ ও তথায় আগমনহেতু সমুদায় জিজ্ঞাসা করিতেছেন। চামরধারিণীরা অনবরত চামর বীজন করিতেছে।

শশিকলা দর্শনে জলবিধির জল যেরূপ উল্লাসিত হয়, কাদম্বরীদর্শনে চন্দ্রাপীড়ের হৃদয় সেইরূপ উল্লাসিত হইল। মনে মনে চিন্তা করিতে লাগিলেন, আহা! আজি কি রমণীয় রত্ন দেখিলাম! এরূপ সুন্দরী কুমারী ত কখন নেত্রপথের অতিথি হয় নাই। আজি নয়নযুগল সফল ও চিত্ত চরিতার্থ হইল। জন্মান্তরে এই লোচনযুগল কত ধর্ম্ম ও পুণ্যকর্ম্ম করিয়াছিল, সেই ফলে কাদম্বরীর মনোহর মুখারবিন্দ দেখিতে পাইল। বিধাতা আমার সকল ইন্দ্রিয় লোচনময় করেন নাই কেন? তাহা হইলে, সকল ইন্দ্রিয় দ্বারা একবার অবলোকন করিয়া আশা পূর্ণ করিতাম। কি আশ্চর্য্য! যতবার দেখি, তত আরও দেখিতে ইচ্ছা হয়। বিধাতা এরূপ রূপাতিশয় নির্ম্মাণের পরমাণু কোথায় পাইলেন? বোধ হয়, যে সকল পরমাণু দ্বারা ইহার রূপলাবণ্য সৃষ্টি করিয়াছেন, তাহারই অবশিষ্ট অংশ দ্বারা কমল, কুমুদ কুবলয় প্রভৃতি কোমল বস্তুর সৃষ্টি করিয়া থাকিবেন। ক্রমে গন্ধর্ব্বকুমারীর ও রাজকুমারের চারিচক্ষু একত্র হইল। কাদম্বরী রাজকুমারকে দেখিয়া মনে মনে কহিলেন, 'কেয়ূরক যে অপরিচিত যুবা পুরুষের কথা কহিতেছিল, বোধ হয়, ইনিই সেই ব্যক্তি। আহা! এরূপ সুন্দর ত কখন দেখি নাই। গন্ধর্ব্বনগরেও এরূপ রূপাতিশয় দেখিতে পাওয়া যায় না।' এইরূপে উভয়ের সৌন্দর্য্যে উভয়ের মন আকৃষ্ট হইল। কাদম্বরী নিমেষশূন্য-লোচনে চন্দ্রাপীড়ের রূপলাবণ্য বারংবার অবলোকন করিতে লাগিলেন, কিন্তু পরিতৃপ্ত হইলেন না। যতবার দেখেন, মনে মনে নব নব প্রীতি জন্মে।

বহুকালের পর প্রিয়সখী মহাশ্বেতাকে সমাগত দেখিয়া কাদম্বরী আনন্দসাগরে মগ্ন হইলেন ও সহসা গাত্রোত্থান করিয়া সস্নেহে গাঢ় আলিঙ্গন করিলেন। মহাশ্বেতাও প্রত্যালিঙ্গন করিয়া কহিলেন, 'সখি! ইনি ভারতবর্ষের অধিপতি মহারাজ তারাপীড়ের পুত্র নাম চন্দ্রাপীড়। দিগ্বিজয়বেশে আমাদের দেশে উপস্থিত হইয়াছেন। দর্শনমাত্র আমার নয়ন ও মন হরণ করিয়াছেন; কিন্তু কিরূপে হরণ করিয়াছেন, তাহা বুঝিতে পারি নাই। প্রজাপতির কি চমৎকার নির্ম্মাণ কৌশল! একস্থানে সমুদায় সৌন্দর্য্যের সুন্দররূপ সমাবেশ করিয়াছেন। ইনি বাস করেন বলিয়া মর্ত্যলোক এক্ষণে সুরলোক হইতেও গৌরবান্বিত হইয়াছে। তুমি কখন সকল বিদ্যার ও সমুদায় গুণের এক স্থানে সমাগম দেখ নাই, এই নিমিত্ত অনুরোধবাক্যে বশীভূত করিয়া ইঁহাকে এখানে আনিয়াছি; তোমার কথাও ইঁহার সাক্ষাতে বিশেষ করিয়া বলিয়াছি। তুমি অদৃষ্টপূর্ব্ব, এই লজ্জা পরিত্যাগ করিয়া, অপরিচিত এই অবিশ্বাস দূর করিয়া, অজ্ঞাতকুলশীল এই শঙ্কা পরিহার করিয়া, অসঙ্কুচিত ও নিঃশঙ্কচিত্তে সুহৃদের ন্যায় ইঁহার সহিত বিশ্রব্ধ আলাপ কর।' এই বলিয়া মহাশ্বেতা চন্দ্রাপীড়ের পরিচয় দিয়া দিলেন। মহাশ্বেতা ও কাদম্বরী এক পর্য্যঙ্কে উপবেশন করিলেন। রাজকুমার অন্য এক সিংহাসনে বসিলেন। কাদম্বরীর সঙ্কেতমাত্র বেণুরব, বীণাশব্দ ও সঙ্গীত নিবৃত্তি হইল। মহাশ্বেতা স্নেহ-সংবলিত মধুর-বচনে কাদম্বরীর অনাময় জিজ্ঞাসা করিলেন। কাদম্বরী বলিলেন, 'সকল কুশল।'

মনোভবের কি অনির্ব্বচনীয় প্রভাব। প্রণয়পরাঙ্মুখ ব্যক্তির অন্তঃকরণও উহার প্রভাবের অধীন হইল। কাদম্বরীর নিরুৎসুক চিত্তেও অনুরাগ অজ্ঞাতসারে প্রবেশিল। তিনি মহাশ্বেতার সহিত কথা কহেন ও ছলক্রমে এক একবার চন্দ্রাপীড়ের প্রতি কটাক্ষপাত করেন। মহাশ্বেতা উভয়ের ভাবভঙ্গী দ্বারা উভয়ের মনোগত ভাব অনায়াসে বুঝিতে পারিলেন। কাদম্বরী তাম্বূল দিতে উদ্যত হইলে কহিলেন, 'সখি! চন্দ্রাপীড় আগন্তুক, আগন্তুকের সম্মান করা অগ্রে কর্ত্তব্য; চন্দ্রাপীড়ের হস্তে অগ্রে তাম্বূল প্রদান করিয়া অতিথি-সৎকার কর, পরে আমরা ভক্ষণ করিব।' কাদম্বরী ঈষৎ হাস্য করিয়া মুখ ফিরাইয়া আস্তে আস্তে কহিলেন, 'প্রিয়সখি! অপরিচিত ব্যক্তির নিকট প্রগল্‌ভতা প্রকাশ করিতে আমার সাহস হয় না। লজ্জা যেন আমার হস্ত ধরিয়া তাম্বূল দিতে বারণ করিতেছে; এতএব আমার হইয়া তুমি রাজকুমারের করে তাম্বূল প্রদান কর।' মহাশ্বেতা পরিহাস পূর্ব্বক কহিলেন, 'আমি তোমার প্রতিনিধি হইতে পারিব না। আপনার কর্ত্তব্য কর্ম্ম আপনিই সম্পাদন কর।" বারংবার অনুরোধ করাতে কাদম্বরী অগত্যা কি করেন, লজ্জায় মুকুলিতাক্ষী হইয়া তাম্বূল দিবার নিমিত্ত কর প্রসারণ করিলেন। চন্দ্রাপীড়ও হস্ত বাড়াইয়া তাম্বূল ধরিলেন।

এই অবসরে একটী শারিকা আসিয়া ক্রোধভরে কহিল, 'ভর্ত্তৃদারিকে! এই দুর্ব্বিনীত বিহগাধমকে কেন নিবারণ করিতেছ না? যদি এ আমার গাত্র স্পর্শ করে, শপথ করিয়া বলিতেছি, এ প্রাণ রাখিব না।' কাদম্বরী শারিকার প্রণয়কোপের কথা শুনিয়া হাসিতে লাগিলেন। মহাশ্বেতা কিছু বুঝিতে না পারিয়া, শারিকা কি বলিতেছে এই কথা মদনলেখাকে জিজ্ঞাসিলেন। মদনলেখা হাসিয়া বলিল, 'কাদম্বরী পরিহাস নামক শুকের সহিত কালিন্দীনাম্নী এই শারিকার বিবাহ দিয়াছেন। অদ্য প্রভাতে তমালিকার প্রতি পরিহাসকে পরিহাস করিতে দেখিয়া শারিকা ঈর্ষ্যান্বিত হইয়া আর উহার সহিত কথা কহে না; উহাকে দেখিতে পারে না এবং স্পর্শও করে না। আমরা সান্ত্বনাবাক্যে অনেক বুঝাইয়াছি, কিছুতেই ক্ষান্ত হয় না।' চন্দ্রাপীড় হাসিয়া কহিলেন, 'হাঁ, আমিও শুনিয়াছি, পরিহাস তমালিকার প্রতি অত্যন্ত অনুরক্ত। ইহা জানিয়া শুনিয়া শারিকাকে সেই বিহগাধমের হস্তে সমর্পণ

করা অতি অন্যায় কর্ম্ম হইয়াছে। যাহা হউক, অন্ততঃ সেই দুর্ব্বিনীত দাসীকে এক্ষণে এই দুষ্কর্ম্ম হইতে নিবৃত্ত করা উচিত।”

এইরূপ নানা হাস্য পরিহাস হইতেছে, এমন সময়ে কঞ্চুকী আসিয়া বলিল, ‘মহাশ্বেতে! গন্ধর্ব্বরাজ চিত্ররথ ও মহিষী মদিরা আপনাকে আহ্বান করিতেছেন।’ মহাশ্বেতা তথায় যাইবার সময় কাদম্বরীকে জিজ্ঞাসিলেন, ‘সখি! চন্দ্রাপীড় এক্ষণে কোথায় থাকিবেন?’ কাদম্বরী কহিলেন, ‘প্রিয়সখি! কি জন্য তুমি এরূপ জিজ্ঞাসা করিতেছ? দর্শন অবধি আমি চন্দ্রাপীড়কে মন, প্রাণ, গৃহ, পরিজন সমুদয় সমর্পণ করিয়াছি। ইনি সমুদায় বস্তুর অধিকারী হইয়াছেন। যেখানে রুচি হয়, থাকুন।’ তোমারি প্রাসাদের সমীপবর্ত্তী ঐ প্রমোদবনে ক্রীড়াপর্ব্বতের প্রস্থদেশস্থ মণিমন্দিরে গিয়া চন্দ্রাপীড় অবস্থান করুন’—এই কথা বলিয়া মহাশ্বেতা চলিয়া গেলেন। বিনোদের নিমিত্ত কতিপয় বীণাবাদিকা ও গায়িকা সমভিব্যাহারে দিয়া কাদম্বরী চন্দ্রাপীড়কে তথায় যাইতে কহিলেন। কেয়ূরক পথ দেখাইয়া অগ্রে অগ্রে চলিল। তাঁহার গমনের পর কাদম্বরী শয্যায় নিপতিত হইয়া জাগ্রদবস্থায় স্বপ্ন দেখিলেন, যেন লজ্জা আসিয়া কহিল, ‘চপলে! তুমি কি কুকর্ম্ম করিয়াছ? আজি তোমার এরূপ চিত্তবিকার হইল কেন? কুলকুমারীদিগের এরূপ হওয়া কোনক্রমেই উচিত নয়।’ লজ্জা কর্ত্তৃক তিরস্কৃত হইয়া মনে মনে কহিলেন, ‘আমি মোহান্ধ হইয়া কি চপলতা প্রকাশ করিয়াছি! এক জন উদাসীন অপরিচিত ব্যক্তির সমক্ষে নিঃশঙ্কচিত্তে কত ভাব প্রকাশ করিলাম। তাঁহার চিত্তবৃত্তি, অভিপ্রায়, স্বভাব, কিছুই পরীক্ষা করিলাম না। তিনি কিরূপ লোক, কিছুই জানিলাম না। অথচ তাঁহার হস্তে মন, প্রাণ, সমুদায় সমর্পণ করিলাম। লোকে এই ব্যাপার শুনিলে আমাকে কি বলিবে? আমি সখীগণের সমক্ষে প্রতিজ্ঞা করিয়াছিলাম, যাবৎ মহাশ্বেতা বৈধব্যদশার ক্লেশ ভোগ করিবেন, তত দিন সাংসারিক সুখে বা অলীক আমোদে অনুরক্ত হইব না। আমার সেই প্রতিজ্ঞা আজ কোথায় রহিল? সকলেই আমাকে উপহাস করিবে সন্দেহ নাই। পিতা এই ব্যাপার শুনিয়া কি মনে করিবেন? মাতা কি ভাবিবেন? প্রিয়সখী মহাশ্বেতার নিকট কি বলিয়া মুখ দেখাইব? যাহা হউক, আমার অত্যন্ত লঘুহৃদয়তা ও চপলতা প্রকাশ হইয়াছে। বুঝি আমার চপলতা প্রকাশ করাইবার নিমিত্তই প্রজাপতি ও রতিপতি মন্ত্রণা পূর্ব্বক এই উদাসীন পুরুষকে এখানে পাঠাইয়া থাকিবেন। অন্তঃকরণে একবার অনুরাগসঞ্চার হইলে তাহা ক্ষালিত করা দুঃসাধ্য।’ কাদম্বরী এইরূপ ভাবিতেছিলেন, এমন সময় প্রণয় যেন সহসা তথায় আসিয়া কহিল, ‘কাদম্বরি! কি ভাবিতেছ? তোমার অলীক অনুরাগে ও কপট মিত্রতায় বিরক্ত হইয়া চন্দ্রাপীড় এখান হইতে প্রস্থান করিতে উদ্যত হইয়াছেন।’ গন্ধর্ব্বকুমারী তখন আর স্থির থাকিতে পারিলেন না; অমনি শয্যা হইতে ত্বরায় উঠিয়া গবাক্ষদ্বার উদ্ঘাটন পূর্ব্বক একদৃষ্টে ক্রীড়াপর্ব্বতের দিকে চাহিয়া রহিলেন।

চন্দ্রাপীড় মণিমন্দিরে প্রবেশিয়া শিলাতলবিন্যস্ত শয্যায় শয়ন করিয়া মনে মনে চিন্তা করিলেন, ‘গন্ধর্ব্বরাজদুহিতা আমার প্রতি যেরূপ ভাবভঙ্গী প্রকাশ করিলেন, সে সকল কি তাঁহার স্বাভাবিক বিলাস, কি মকরকেতু আমার প্রতি প্রসন্ন হইয়া প্রকাশ করাইলেন? তাঁহার তৎকালীন বিলাসচেষ্টা স্মরণ করিয়া আমার অন্তঃকরণ চঞ্চল হইতেছে। আমি যখন সেই সময় তাঁহার প্রতি দৃষ্টিপাত করি, তখন মুখ অবনত করিয়াছিলেন। যখন অন্যাসক্তদৃষ্টি হই, তখন আমার প্রতি কটাক্ষপাত পূর্ব্বক ছলক্রমে মন্দ মন্দ হাসিয়াছিলেন অনঙ্গ উপদেশ না দিলে এ সকল বিলাস প্রকাশ হয় না। যাহা হউক, অলীক সঙ্কল্পে প্রতারিত হওয়া বুদ্ধিমানের কর্ম্ম নহে। অগ্রে তাঁহার মন পরীক্ষা করিয়া দেখা উচিত।’ এই স্থির করিয়া

সমভিব্যাহারিণী বীণাবাদিনী ও গায়িকাদিগকে গান-বাদ্য আরম্ভ করিতে আদেশ দিলেন। গানভঙ্গ হইলে উপবনের শোভা অবলোকন করিবার নিমিত্ত ক্রীড়াপর্ব্বতের শিখরদেশে উঠিলেন। কাদম্বরী গবাক্ষদ্বার দিয়া দেখিতে পাইয়া মহাশ্বেতার আগমনদর্শনচ্ছলে তথা হইতে প্রাসাদের উপরিভাগে আরোহণ করিয়া হৃদয়বল্লভের প্রতি অনুরাগসঞ্চারের চিহ্নস্বরূপ নানাবিধ অনঙ্গলীলা ও মনোহর বিলাস প্রকাশ করিতে লাগিলেন। তাহাতেই এরূপ অন্যমনস্ক হইলেন যে, যে ব্যপদেশে প্রাসাদের শিখরদেশে উঠিলেন, তাহাতে কিছুমাত্র মনোযোগ রহিল না। মহাশ্বেতা আসিয়া প্রতীহারী দ্বারা সংবাদ দিলে সৌধশিখর হইতে অবতীর্ণ হইলেন ও স্নান ভোজন প্রভৃতি সমুদায় দিবসব্যাপার সম্পন্ন করিলেন।

চন্দ্রাপীড় মণিমন্দিরে স্নান-ভোজন সমাপন করিয়া মরকত-শিলাতলে বসিয়া আছেন, এমন সময়ে তমালিকা, তরলিকা ও অন্যান্য পরিজন সমভিব্যাহারে কাদম্বরীর প্রধান পরিচারিকা মদলেখা আসিতেছে দেখিলেন। কাহারও হস্তে সুগন্ধি অনুরাগ, কাহারও করে মালতীমালা, কাহারও বা পাণিতলে ধবল দুকূল এবং একজনের করে এক ছড়া মুক্তার হার। ঐ হারের এরূপ উজ্জ্বল প্রভা যে চন্দ্রোদয়ে যেরূপ দিঙ্মণ্ডল জ্যোৎস্নাময় হয়, উহার প্রভায় সেইরূপ চতুর্দ্দিক্ আলোকময় হইয়াছে। মদলেখা সমীপবর্ত্তিনী হইলে চন্দ্রাপীড় যথোচিত সমাদর করিলেন। মদলেখা স্বহস্তে রাজকুমারের অঙ্গে অনুরাগ লেপন করিয়া দিল, বস্ত্রযুগল প্রদান করিল এবং গলে মালতীমালা সমর্পণ করিয়া কহিল, "রাজকুমার! আপনার আগমনে অনুগৃহীত, আপনার সরল স্বভাব ও প্রকৃতিমধুর ব্যবহারে বশীভূত এবং আপনার অহঙ্কারশূন্য সৌজন্যে সন্তুষ্ট হইয়া কাদম্বরী বয়স্যভাবে প্রণয়সঞ্চারের প্রমাণস্বরূপ এই হার প্রেরণ করিয়াছেন। তিনি আপনার ঐশ্বর্য্য বা সম্পত্তি দেখাইবার আশয়ে পাঠান নাই। ইহা কেবল শুদ্ধ সরলস্বভাবতার কার্য্য বিবেচনা করিয়া অনুগ্রহ পূর্ব্বক গ্রহণ করুন। রত্নাকর এই হার বরুণকে দিয়াছিলেন, বরুণ গন্ধর্ব্বরাজকে এবং গন্ধর্ব্বরাজ কাদম্বরীকে দেন। অমৃতমথনসময়ে দেবগণ ও অসুরগণ সাগরের অভ্যন্তর হইতে সমস্ত রত্ন গ্রহণ করিয়াছিলেন, কেবল ইহাই শেষ ছিল; এই নিমিত্ত এই হারের নাম শেষ। গগনমণ্ডলেই চন্দ্রের উদয় শোভাকর হয়, এই বিবেচনা করিয়া রাজকুমারের কণ্ঠে পরাইয়া দিবার নিমিত্ত এই হার পাঠাইয়াছেন।" এই বলিয়া চন্দ্রাপীড়ের কণ্ঠদেশে হার পরাইয়া দিল। চন্দ্রাপীড় কাদম্বরীর সৌজন্য ও দাক্ষিণ্য এবং মদলেখার মধুর-বচনে চমৎকৃত ও বিস্মিত হইয়া কহিলেন, "তোমাদিগের গুণে অতিশয় বশীভূত হইয়াছি। কাদম্বরীর প্রসাদ বলিয়া হার গ্রহণ করিলাম।" অনন্তর সন্তোষজনক নানা কথা বলিয়া ও কাদম্বরীসম্বন্ধে নানা সংবাদ শুনিয়া মদলেখাকে বিদায় করিলেন।

কাদম্বরী চন্দ্রাপীড়ের অদর্শনে অধীর হইয়া পুনর্ব্বার প্রাসাদের শিখরদেশে আরোহণ করিলেন। দেখিলেন, তিনিও উজ্জ্বল মুক্তাময় হার কণ্ঠে ধারণ করিয়া ক্রীড়াপর্বতের শিখরদেশে বিহার করিতেছেন। গন্ধর্ব্বনন্দিনী কুমুদিনীর ন্যায় চন্দ্রসদৃশ চন্দ্রাপীড়ের দর্শনে মুখবিকাশ প্রভৃতি নানা বিলাস বিস্তার করিতে লাগিলেন। ক্রমে দিবাবসান হইল। সূর্য্যমণ্ডল, দিঙ্মণ্ডল ও গগন-মণ্ডল রক্তবর্ণ হইল। অন্ধকারের প্রাদুর্ভাব হওয়াতে দর্শনশক্তির হ্রাস হইয়া আসিল। কাদম্বরী সৌধশিখর হইতে ও চন্দ্রাপীড় ক্রীড়া-পর্বতের শিখরদেশ হইতে নামিলেন। ক্রমে সুধাংশু উদিত হইয়া সুধাময় দীধিতি দ্বারা পৃথিবীকে জ্যোৎস্নাময় করিলেন। চন্দ্রাপীড় মণিমন্দিরে শয়ন করিয়া আছেন, এমন সময়ে কেয়ূরক আসিয়া কহিল, "রাজকুমার! কাদম্বরী আপনার সহিত সাক্ষাৎ করিতে আসিতেছেন।" তিনি সসম্ভ্রমে গাত্রোত্থান পূর্ব্বক সখীজন সমভিব্যাহারে সমাগত গন্ধর্ব্বরাজপুত্রীর যথোচিত সমাদর করিলেন। সকলে উপবিষ্ট

হইলে বিনীতভাবে কহিলেন, "দেবি! তোমার অনুগ্রহ ও প্রসন্নতা দর্শনে অত্যন্ত সন্তুষ্ট হইয়াছি। অনেক অনুসন্ধান করিয়াও এরূপ প্রসাদ ও অনুগ্রহের উপযুক্ত কোন গুণ আমাতে দেখিতে পাই না। ফলতঃ এরূপে অনুগ্রহ প্রকাশ করা শুদ্ধ উদারস্বভাব ও সৌজন্যের কার্য্য সন্দেহ নাই।" কাদম্বরী তাঁহার বিনয়বাক্যে অতিশয় লজ্জিত হইয়া মুখ অবনত করিয়া রহিলেন। অনন্তর ভারতবর্ষ, উজ্জয়িনী নগরী এবং চন্দ্রাপীড়ের বন্ধু, বান্ধব, জনক জননী ও রাজ্যসংক্রান্ত নানাবিধ কথাপ্রসঙ্গে অনেক রাত্রি হইল। কেয়ূরককে চন্দ্রাপীড়ের নিকটে থাকিতে আদেশ করিয়া কাদম্বরী শয়নাগারে গমনপূর্ব্বক শয্যায় শয়ন করিলেন; চন্দ্রাপীড়ও সুশীতল শিলাতলে শয়ন করিয়া কাদম্বরীর নিরভিমান ব্যবহার, মহাশ্বেতার নিষ্কারণ স্নেহ, কাদম্বরী-পরিজনের অকপট সৌজন্য, গন্ধর্ব্বনগরের রমণীয়তা ও সুখসমৃদ্ধি মনে মনে চিন্তা করিতে করিতে যামিনী যাপন করিলেন।

তারাপতি সমস্ত রাত্রি জাগরণ করিয়া প্রভাতে নিভৃত প্রদেশে নিদ্রা যাইবার নিমিত্তই যেন অস্তাচলের নির্জ্জন প্রদেশ অন্বেষণ করিতে লাগিলেন। প্রভাতসমীরণ মালতীকুসুমের পরিমল গ্রহণ করিয়া সুপ্তোত্থিত মানবগণের মনে আহ্লাদ বিতরণ পূর্বক ইতস্ততঃ বহিতে লাগিল। প্রদীপের প্রভার আর প্রভাব রহিল না। পল্লবের অগ্র হইতে নিশার শিশির মুক্তার ন্যায় ভূতলে পড়িতে লাগিল। তেজস্বীর অনুচরও অনায়াসে শত্রুবিনাশে সমর্থ হয়, যেহেতু, সূর্য্যসারথি অরুণ উদিত হইয়াই সমস্ত অন্ধকার নিরস্ত করিয়া দিলেন। শত্রুবিনাশে কৃতসঙ্কল্প লোকেরা রমণীয় বস্তুকেও অরাতিপক্ষপাতী দেখিলে তৎক্ষণাৎ বিনষ্ট করে, যেহেতু, অরুণ তিমিরবিনাশে উদ্যত হইয়া সুদৃশ্য তারাগণকেও অদৃশ্য করিয়া দিলেন। প্রভাতে কমল বিকসিত ও কুমুদ মুকুলিত হইতে আরম্ভ হইলে উভয় কুসুমেরই সমান শোভা হইল এবং মধুকর কলরব করিয়া উভয়েতেই বসিতে লাগিল। অরুণোদয়ে তিমির নিরস্ত হইলে চক্রবাক প্রিয়তমার সন্নিধানে গমনের উদ্‌যোগ করিতেছে, এমন সময়ে বিরহকাতরা চক্রবাকী প্রিয়তমের নিকটে আসিয়া উপস্থিত হইল। দিবাকরের উদয়ের সময়ে বোধ হইল যেন, দিগঙ্গনারা সাগরগর্ভ হইতে সুবর্ণের রজ্জু দ্বারা হেমকলস তুলিতেছে। দিবাকরের লোহিত কিরণ জলে প্রতিফলিত হওয়াতে বোধ হইল যেন, বাড়বানল সলিলের অভ্যন্তর হইতে উত্থিত হইয়া দিগ্বলয় দাহ করিবার উদ্‌যোগ করিতেছে। চিরকাল কাহারও সমান অবস্থা থাকে না, প্রভাতে কুমুদবন শ্রীভ্রষ্ট, কমলবন শোভাবিশিষ্ট, শশী অস্তগত, রবি উদিত, চক্রবাক প্রীত ও পেচক বিষণ্ণ হইয়া যেন ইহাই প্রকাশ করিতে লাগিল।

চন্দ্রাপীড় গাত্রোত্থান পূর্বক মুখ ধৌত করিয়া প্রাতঃকৃত্য সমাপন করিলেন; কাদম্বরী কোথায় আছেন, জানিবার নিমিত্ত কেয়ূরককে পাঠাইলেন। কেয়ূরক প্রত্যাগত হইয়া কহিল, 'মন্দর-প্রাসাদের নিম্নদেশে অঙ্গনসৌধবেদিকায় মহাশ্বেতা ও কাদম্বরী বসিয়া আছেন।' চন্দ্রাপীড় তথায় উপস্থিত হইয়া দেখিলেন, কেহ বা রক্তপটব্রতধারিণী, কেহ বা পাশুপতব্রতচারিণী তাপসী; বুদ্ধ, জিন, কার্ত্তিকেয় প্রভৃতি নানা দেবতার স্তুতিপাঠ করিতেছেন। মহাশ্বেতা সাদর-সম্ভাষণ ও আসনদান দ্বারা দর্শনাগত গন্ধর্ব্বপুরস্ত্রীদিগের সম্মাননা করিতেছেন। কাদম্বরী মহাভারত শুনিতেছেন। তথায় আসনে উপবিষ্ট হইয়া মহাশ্বেতার প্রতি দৃষ্টিপাতপূর্বক কিঞ্চিৎ হাস্য করিলেন। মহাশ্বেতা চন্দ্রাপীড়ের অভিপ্রায় বুঝিতে পারিয়া কাদম্বরীকে কহিলেন, 'সখি! সঙ্গিগণ রাজকুমারের বৃত্তান্ত কিছুই জানিতে না পারিয়া অত্যন্ত উদ্বিগ্ন আছেন, ইনিও তাহাদের নিকট যাইতে নিতান্ত উৎসুক। কিন্তু তোমার গুণে ও সৌজন্যে বশীভূত হইয়া যাইবার কথা উল্লেখ করিতে পারিতেছেন না। অতএব অনুমতি কর, ইনি তথায় গমন করুন।

ভিন্নদেশবর্ত্তী হইলেও কমলিনী ও কমলবান্ধবের ন্যায় এবং কুমুদিনী ও কুমুদনাথের ন্যায় তোমাদিগের পরস্পর প্রীতি অবিচলিত ও চিরস্থায়িনী হউক।'

'সখি! আমি দর্শন অবধি রাজকুমারের অধীন হইয়াছি, অনুরোধের প্রয়োজন কি? রাজকুমার যাহা আদেশ করিবেন, তাহাতেই সম্মত আছি।' কাদম্বরী এই কথা কহিয়া 'গন্ধর্ব্বকুমারদিগকে ডাকাইয়া আদেশ করিলেন, 'তোমরা রাজকুমারকে আপন স্কন্ধাবারে রাখিয়া আইস।' চন্দ্রাপীড গাত্রোত্থান পূর্ব্বক বিনয় বাক্যে মহাশ্বেতার নিকট বিদায় লইলেন। অনন্তর কাদম্বরীকে সম্বোধন করিয়া কহিলেন, 'দেবি! বহুভাষী লোকের কথায় কেহ বিশ্বাস করে না। অতএব অধিক কথায় প্রয়োজন নাই। পরিজনের কথা উপস্থিত হইলে আমাকেও একজন পরিজন বলিয়া স্মরণ করিও' এই বলিয়া অন্তঃপুরের বহির্গত হইলেন। কাদম্বরী প্রেমস্নিগ্ধ চক্ষু দ্বারা একদৃষ্টে দেখিতে লাগিলেন। পরিজনেরা বহিস্তোরণ পর্য্যন্ত অনুগমন করিল।

কন্যাজনেরা বহিস্তোরণের নিকট হইতে প্রতিনিবৃত্ত হইল। চন্দ্রাপীড কেয়ূরক কর্তৃক আনীত ইন্দ্রায়ুধে আরোহণ করিয়া কাদম্বরীপ্রেষিত গন্ধর্ব্বকুমারগণ সমভিব্যাহারে হেমকূটের নিকট দিয়া গমন করিতে আরম্ভ করিলেন। যাইতে যাইতে সেই পরমসুন্দরী গন্ধর্ব্বকুমারীকে কেবল অন্তঃকরণমধ্যে অবলোকন করিতেছিলেন, এমন নহে, কিন্তু চতুর্দ্দিক তন্ময়ী দেখিলেন। 'তোমার বিরহবেদনা সহ্য করিতে পারিব না' বলিয়া যেন কাদম্বরী পশ্চাৎ পশ্চাৎ আসিতেছেন, দেখিতে পাইলেন। 'কোথায় যাও, যাইতে পাইবে না' বলিয়া যেন সম্মুখে পথরোধ করিয়া দণ্ডায়মান আছেন দেখিলেন। ফলতঃ যে দিকে দৃষ্টিপাত করেন, সেই দিকেই কাদম্বরীর রূপলাবণ্য দেখিতে পান। ক্রমে অচ্ছোদসরোবরের তীরে সন্নিবিষ্ট মহাশ্বেতার আশ্রমে উপস্থিত হইলেন। তথা হইতে ইন্দ্রায়ুধের খুরচিহ্ন অনুসারে অনেক দূর যাইয়া আপন স্কন্ধাবার দেখিতে পাইলেন। গন্ধর্ব্বরাজকুমারকে সমাগত দেখিয়া সকলে অতিশয় আহ্লাদিত হইল। পত্রলেখা ও বৈশম্পায়নের সাক্ষাতে গন্ধর্ব্বলোকের সমুদায় সমৃদ্ধি বর্ণন করিলেন। মহাশ্বেতা অতি মহানুভবা, কাদম্বরী পরমসুন্দরী, গন্ধর্ব্বলোকের ঐশ্বর্য্যের পরিসীমা নাই, এইরূপ নানা কথা প্রসঙ্গে দিবাবসান হইল। কাদম্বরীর রূপলাবণ্য চিন্তা করিয়া যামিনী যাপন করিলেন।

পরদিন প্রভাতকালে পটমণ্ডপে বসিয়া আছেন, এমন সময়ে কেয়ূরক আসিয়া প্রণাম করিল। রাজকুমার প্রথমতঃ অপাঙ্গবিস্তৃত নেত্রযুগল দ্বারা, তদনন্তর প্রসারিত বাহুযুগল দ্বারা কেয়ূরককে আলিঙ্গন করিয়া মহাশ্বেতা, কাদম্বরী এবং কাদম্বরীর সখীজন ও পরিজনদিগের কুশলবার্ত্তা জিজ্ঞাসিলেন। কেয়ূরক কহিল, 'রাজকুমার! এত আদর করিয়া যাহাদিগের কথা জিজ্ঞাসা করিতেছেন, তাহাদিগের কুশল সন্দেহ কি! কাদম্বরী বদ্ধাঞ্জলি হইয়া অনুনয় পূর্ব্বক এই বিলেপন ও এই তাম্বুল গ্রহণ করিতে অনুরোধ করিয়াছেন। মহাশ্বেতা বলিয়া পাঠাইয়াছেন, 'রাজকুমার! যাহারা আপনাকে নেত্রপথের অতিথি করে নাই, তাহারাই ধন্য ও সুখে কালযাপন করিতেছে। যে গন্ধর্ব্বনগর আপনি উৎসবময় ও আনন্দময় দেখিয়া গিয়াছেন, তাহা এক্ষণে আপনার বিরহে দীনবেশ ধারণ করিয়াছে। আমি সমুদায় পরিত্যাগ করিয়াছি, রাজকুমারকে বিস্মৃত হইবার চেষ্টা পাইতেছি, কিন্তু আমার মন বারণ না মানিয়া সেই মুখচন্দ্র দেখিতে উৎসুক। কাদম্বরী দিবসবিভাবরী আপনার প্রফুল্ল মুখকমল স্মরণ করিয়া অতিশয় অসুস্থ হইতেছেন। অতএব আর একবার গন্ধর্ব্বনগরে পদার্পণ করিলে সকলে চরিতার্থ হই।' শেষনামক হার শয্যায় বিস্মৃত হইয়া ফেলিয়া আসিয়াছিলেন, তাহাও আপনাকে দিবার নিমিত্ত এই চামরধারিণীর করে

পাঠাইয়াছেন। কেয়ূরকের মুখে কাদম্বরীর ও মহাশ্বেতার সন্দেশবাক্য শ্রবণ করিয়া রাজকুমার অতিশয় আনন্দিত হইলেন; স্বহস্তে হার, বিলেপন ও তাম্বূল গ্রহণ করিলেন।' অনন্তর কেয়ূরকের সহিত মন্দুরায় গমন করিলেন। যাইতে যাইতে পশ্চাতে কেহ আসিতেছে কি না মুখ ফিরাইয়া বারংবার দেখিতে লাগিলেন। প্রতীহারীরা তাঁহার অভিপ্রায় বুঝিয়া পরিজনদিগকে সঙ্গে যাইতে নিষেধ করিল, আপনারাও সঙ্গে না গিয়া দূরে দণ্ডায়মান রহিল। চন্দ্রাপীড় কেবল কেয়ূরকের সহিত মন্দুরায় প্রবেশিয়া ব্যগ্র হইয়া জিজ্ঞাসা করিলেন, 'কেয়ূরক! বল, আমি তথা হইতে বহির্গত হইলে গন্ধর্ব্বরাজকুমারী কিরূপে অতিবাহিত করিলেন? মহাশ্বেতা কি বলিলেন? পরিজনেরাই বা কে কি কহিল? আমার কোন কথা হইয়াছিল কি না।'

কেয়ূরক কহিল, 'রাজকুমার! শ্রবণ করুন, আপনি গন্ধর্ব্বনগরের বহির্গত হইলে কাদম্বরী পরিজন সমভিব্যাহারে প্রাসাদশিখরে আরোহণ করিয়া আপনার গমনপথ নিরীক্ষণ করিতে লাগিলেন। আপনি নেত্রপথের অগোচর হইলেও অনেকক্ষণ সেই দিকে নেত্রপাত করিয়া রহিলেন। অনন্তর তথা হইতে নামিয়া, যেখানে আপনি ক্ষণকাল অবস্থান করিয়াছিলেন, সেই ক্রীড়াপর্ব্বতে গমন করিলেন। তথায় যাইয়া, চন্দ্রাপীড় এই শিলাতলে বসিয়াছিলন, এই স্থানে স্নান করিয়াছিলেন, এই স্থানে ভোজন করিয়াছিলেন, এই মরকতশিলায় শয়ন করিয়াছিলেন, এই সকল দেখিতে দেখিতে দিবস অতিবাহিত হইল। দিবাবসানে মহাশ্বেতার অনেক প্রযত্নে যৎকিঞ্চিৎ আহার করিলেন। রবি অস্তগত হইলেন; ক্রমে চন্দ্রোদয় হইল। চন্দ্রোদয়ে চন্দ্রকান্তমণির ন্যায় তাঁহার দুই চক্ষু দিয়া জলধারা পড়িতে লাগিল। নেত্র মুকুলিত করিয়া কপোলে করপ্রদান পূর্ব্বক বিষণ্ণবদনে কত প্রকার চিন্তা করিতে লাগিলেন। ভাবিতে ভাবিতে অতি কষ্টে শয়নাগারে প্রবেশিলেন। প্রবেশমাত্রে শয়নাগার কারাগার বোধ হইল। সুশীতল কোমল শয্যাও উত্তপ্ত বালুকার ন্যায় গাত্র দাহ করিতে লাগিল। প্রভাত হইতে না হইতেই আমাকে ডাকাইয়া আপনার নিকট পাঠাইয়া দিলেন।'

গন্ধর্ব্বকুমারীর পূর্ব্বরাগজনিত বিষম দশার আবির্ভাব শ্রবণে আহ্লাদিত ও কাতর হইয়া রাজকুমার আর চঞ্চল চিত্তকে স্থির করিতে পারিলেন না। বৈশম্পায়নকে স্কন্ধাবারের রক্ষণাবেক্ষণের ভার দিয়া পত্রলেখার সহিক ইন্দ্রায়ুধে আরোহণ পূর্ব্বক গন্ধর্ব্বনগরে চলিলেন। কাদম্বরীর বাটীর দ্বারদেশে উপস্থিত হইয়া ঘোটক হইতে নামিলেন। সম্মুখাগত এক ব্যক্তিকে জিজ্ঞাসিলেন, 'গন্ধর্ব্বরাজকুমারী কাদম্বরী কোথায়?' সে প্রণতিপূর্ব্বক কহিল, 'ক্রীড়াপর্ব্বতের নিকটে দীর্ঘিকাতীরস্থিত হিমগৃহে অধিষ্ঠান করিতেছেন।' কেয়ূরক পথ দেখাইয়া চলিল। রাজকুমার প্রমোদবনের মধ্য দিয়া কিঞ্চিৎ দূর যাইয়া দেখিলেন, কদলীদল ও তরুপল্লবের শোভায় দিঙ্মণ্ডল হরিদ্বর্ণ হইয়াছে। তরুগণ বিকসিত কুসুমে আলোকময় ও সমীরণ কুসুমসৌরভে সুগন্ধময়। চতুর্দ্দিকে সরোবর, অভ্যন্তরে হিমগৃহ। বোধ হয় যেন, বরুণ জলক্রীড়া করিবার নিমিত্ত ঐ গৃহ নির্ম্মাণ করিয়াছেন। তথায় প্রবেশমাত্র বোধ হয় যেন, তুষারে অবগাহন করিতেছি। ঐ গৃহে সুশীতলশিলাতলবিন্যস্ত শৈবাল ও নলিনীদলের শয্যায় শয়ন করিয়াও কাদম্বরীর গাত্রদাহ নিবারণ হইতেছে না, প্রবেশিয়া দেখিলেন। কাদম্বরী রাজকুমারকে দেখিবামাত্র অতিমাত্র সম্ভ্রমে গাত্রোত্থান করিয়া যথোচিত সমাদর করিলেন। মেঘাগমে চাতকীর যেরূপ আহ্লাদ হয়, চন্দ্রাপীড়ের আগমনে কাদম্বরী সেইরূপ আহ্লাদিত হইলেন। সকলে আসনে উপবিষ্ট হইলে 'ইনি রাজকুমারের তাম্বূলকরঙ্কবাহিনী ও পরম প্রীতিপাত্র, ইহার নাম পত্রলেখা,' এই বলিয়া কেয়ূরক পত্রলেখার পরিচয় দিল। পত্রলেখা বিনীতভাবে মহাশ্বেতা ও কাদম্বরীকে প্রণাম করিল, তাঁহারা যথোচিত

সমাদর ও সম্ভাষণপূর্ব্বক হস্তধারণ করিয়া আপন সমীপদেশে বসাইলেন এবং সখীর ন্যায় জ্ঞান করিতে লাগিলেন।

চন্দ্রাপীড় চিত্ররথতনয়ার তদানীন্তন অবস্থা দেখিয়া মনে মনে কহিলেন,'আমার হৃদয় কি দুর্ব্বিদগ্ধ! মনোরথ ফলোন্মুখ হইয়াছে, তথাপি বিশ্বাস করিতেছে না। ভাল, কৌশল করিয়া দেখা যাউক।' এই স্থির করিয়া জিজ্ঞাসা করিলেন, 'দেবি! তোমার এরূপ অপরূপ ব্যাধি কোথা হইতে সমুত্থিত হইল? তোমাকে আজি এরূপ দেখিতেছি কেন? মুখকমল মলিন হইয়াছে, শরীর শীর্ণ হইয়াছে, হঠাৎ দেখিলে চিনিতে পারা যায় না। যদি আমা হইতে এ রোগের প্রতীকারের কোন সম্ভাবনা থাকে, এখনই বল। আমার দেহদান বা প্রাণদান করিলেও যদি সুস্থ হও, আমি এখনই দিতে প্রস্তুত আছি।" কাদম্বরী বালা ও স্বভাবমুগ্ধা হইয়াও অনঙ্গের উপদেশপ্রভাবে রাজকুমারের বচনচাতুরীর যথার্থ ভাবার্থ বুঝিলেন। কিন্তু লজ্জাপ্রযুক্ত বাক্য দ্বারা উত্তর দিতে অসমর্থ হইয়া ঈষৎ হাস্য করিয়া সমুচিত উত্তর প্রদান করিলেন। মদলেখা তাহারই ভাবার্থ ব্যক্ত করিয়া কহিল, "রাজকুমার! কি বলিব, আমরা এরূপ অপরূপ ব্যাধি ও অদ্ভুত সন্তাপ কখন কাহারও দেখি নাই। সন্তাপিত ব্যক্তির নলিনীকিসলয় হুতাশনের ন্যায়, জ্যোৎস্না উত্তাপের ন্যায়, সমীরণ বিষের ন্যায় বোধ হয়, ইহা আমরা কখনও শ্রবণ করি নাই। জানি না, এ রোগের কি ঔষধ আছে।" প্রণয়োন্মুখ যুবজনের অন্তঃকরণ কি সন্দিগ্ধ! কাদম্বরীর সেইরূপ অবস্থা দেখিয়া ও মদলেখার সেইরূপ উত্তর শুনিয়াও চন্দ্রাপীড়ের চিত্ত সন্দেহদোলা হইতে নিবৃত্ত হইল না। তিনি ভাবিলেন, 'যদি আমার প্রতি কাদম্বরীর যথার্থ অনুরাগ থাকিত, এ সময় স্পষ্ট করিয়া ব্যক্ত করিতেন।' এই স্থির করিয়া মহাশ্বেতার সহিত মধুরালাপগর্ভ নানাবিধ কথাপ্রসঙ্গে ক্ষণকাল ক্ষেপ করিয়া পুনর্ব্বার স্কন্ধাবারে চলিয়া গেলেন। কাদম্বরীর অনুরোধে কেবল পত্রলেখা তথায় থাকিল।

চন্দ্রাপীড় স্কন্ধাবারে প্রবেশিয়া উজ্জয়িনী হইতে আগত এক বার্ত্তাবহকে দেখিতে পাইলেন। প্রীতিবিস্ফারিত লোচনে পিতা, মাতা, বন্ধু, বান্ধব, প্রজা, পরিজন প্রভৃতি সকলের কুশলবার্ত্তা জিজ্ঞাসিলেন। সে প্রণতিপূর্ব্বক দুইখানি লিখন তাঁহার হস্তে প্রদান করিল। যুবরাজ পিতৃপ্রেরিত পত্রিকা অগ্রে পাঠ করিয়া তদনন্তর শুকনাস-প্রেরিত পত্রের অর্থ অবগত হইলেন। পত্রে এই লিখিত ছিল, "বহু দিবস হইল, তোমরা বাটী হইতে গমন করিয়াছ। অনেক কাল তোমাদিগকে না দেখিয়া আমরা অতিশয় উৎকণ্ঠিতচিত্ত হইয়াছি। পত্রপাঠমাত্র উজ্জয়িনীতে না পৌছিলে আমাদিগের উদ্বেগ বৃদ্ধি হইতে থাকিবে।" বৈশম্পায়নও যে দুইখানি পত্র পাইয়াছিলেন, তাহাতেও এইরূপ লিখিত ছিল। যুবরাজ পত্র পাইয়া মনে মনে চিন্তা করিলেন, কি করি, একদিকে গুরুজনের আজ্ঞা, আর দিকে প্রণয়প্রবৃত্তি। গন্ধর্ব্বরাজতনয়া কথা দ্বারা অনুরাগ প্রকাশ করেন নাই বটে, কিন্তু ভাবভঙ্গীর দ্বারা বিলক্ষণ লক্ষিত হইয়াছে। ফলতঃ তিনি অনুরাগিণী না হইলে আমার অন্তঃকরণ কেন তাঁহার প্রতি এত অনুরক্ত হইবে? যাহা হউক, এক্ষণে পিতার আদেশ অতিক্রম করা হইতে পারে না। এই স্থির করিয়া সমীপস্থিত বলাহকের পুত্র মেঘনাদকে কহিলেন, "মেঘনাদ! পত্রলেখাকে সমভিব্যাহারে করিয়া কেয়ূরক এই স্থানে আসিবে। তুমি দুই এক দিন বিলম্ব কর, পত্রলেখা আসিলে তাহাকে সঙ্গে লইয়া বাটী যাইবে এবং কেয়ূরককে কহিবে যে, আমাকে ত্বরায় বাটী যাইতে হইল। এজন্য কাদম্বরী ও মহাশ্বেতার সহিত সাক্ষাৎ করিতে পারিলাম না। এক্ষণে বোধ হইতেছে, তাঁহাদিগের সহিত আলাপ-পরিচয় না হওয়াই ভাল ছিল। আলাপ-পরিচয় হওয়াতে কেবল পরস্পর যাতনা সহ্য করা বই আর কিছুই ভাল দেখিতে পাই না। যাহা হউক, গুরুজনের আজ্ঞার অধীন হইয়া আমার শরীর উজ্জয়িনীতে

চলিল, অন্তঃকরণ যে গন্ধর্ব্বনগরে রহিল, ইহা বলা বাহুল্যমাত্র। অসজ্জনের নাম উল্লেখ করিবার সময় আমাকেও যেন এক একবার স্মরণ করেন।" মেঘনাদকে এই কথা বলিয়া বৈশম্পায়নকে কহিলেন, "আমি অগ্রসর হইলাম, তুমি রীতিপূর্ব্বক স্কন্ধাবার হইয়া আইস।"

রাজকুমার পার্শ্ববর্ত্তী বার্ত্তাবহকে উজ্জয়িনীর বৃত্তান্ত জিজ্ঞাসা করিতে করিতে চলিলেন। কতিপয় অশ্বারোহীও সঙ্গে সঙ্গে চলিল। ক্রমে প্রকাণ্ড পাদপ ও লতামণ্ডলীসমাকীর্ণ নিবিড় অটবীমধ্যে প্রবেশিলেন। কোন স্থানে গজভগ্ন বৃক্ষশাখা পতিত হওয়াতে পথ বক্র ও দুর্গম হইয়াছে। কোন স্থানে বৃক্ষমণ্ডলীর শাখা-সকল পরস্পর সংলগ্ন ও মূলদেশে পরস্পর মিলিত হওয়াতে দুষ্প্রবেশ দুর্গ সংস্থাপিত রহিয়াছে! স্থানে স্থানে এক একটা কূপ, উহার মুখ লতাজালে এরূপ আচ্ছন্ন যে, পথিকেরা জল তুলিবার নিমিত্ত লতা দ্বারা যে রজ্জু রচনা করিয়াছিল, কেবল তাহার দ্বারাই অনুমিত হয়।" মধ্যে মধ্যে গিরিনদী আছে, কিন্তু জল নাই। তৃষ্ণার্ত্ত পথিকেরা উহার শুষ্ক প্রবেশ খনন করাতে ছোট ছোট কূপ নির্ম্মিত হইয়াছে। এই ভয়ঙ্কর কান্তার অতিক্রম করিতে দিবাবসান হইল। দূর হইতে দেখিলেন, সম্মুখে এক রক্তবর্ণ পতাকা সান্ধ্য-সমীরণে উড্ডীন হইতেছে।

রাজকুমার সেই দিক্ লক্ষ্য করিয়া কিঞ্চিৎ দূর গমন করিলেন। দেখিলেন, চতুর্দ্দিক খর্জ্জুর বৃক্ষের বন, মধ্যে এক মন্দিরে ভগবতী চণ্ডিকার প্রতিমা প্রতিষ্ঠিত আছে। রক্তচন্দনলিপ্ত রক্তোৎপল ও বিল্বদল সম্মুখে বিক্ষিপ্ত রহিয়াছে; দ্রাবিড়দেশীয় এক ধার্ম্মিক তথায় উপবেশন করিয়া কখন বা যক্ষকন্যার মনে অনুরাগ সঞ্চারের নিমিত্ত রুদ্রাক্ষমালা জপ, কখন বা দুর্গার স্তুতি পাঠ করিতেছেন। তিনি জরাজীর্ণ, কালগ্রাসে পতিত হইবার অধিক বিলম্ব নাই, তথাপি ভগবতী পার্ব্বতীর নিকট কখন বা দক্ষিণাপথের অধিরাজ্য, কখন বা ভূমণ্ডলের আধিপত্য কামনা করিতেছেন; কখন বা প্রেয়সী-বশীকরণ তন্ত্রমন্ত্র শিখিতেছেন ও তীর্থদর্শনসমাগতা বৃদ্ধা পরিব্রাজিকাদিগের অঙ্গে বশীকরণচূর্ণ নিক্ষেপ করিতেছেন; কখন বা হস্ত বাজাইয়া মস্তক সঞ্চালন পূর্ব্বক মশকের ন্যায় গুন্ গুন্ শব্দে গান করিতেছেন। জগদীশ্বরের কি আশ্চর্য্য কৌশল! তিনি যেরূপ একস্থানে সমুদায় সৌন্দর্য্যের সমাবেশ করিতে পারেন, সেইরূপ তাঁহার কৌশলের সমুদায় বৈরূপ্যও একস্থানে সন্নিবিষ্ট হইয়া থাকে। দ্রাবিড়দেশীয় ধার্ম্মিকই তাহার প্রমাণস্বরূপ। তিনি কাণা, খঞ্জ, বধির ও রাত্র্যন্ধ; এরূপ লম্বোদর যে, রাক্ষসের ন্যায় রাশি রাশি ভোজন করিয়াও উদর পূর্ণ হয় না। শুষ্কলতারচিত পুষ্পকরণ্ডক ও আঙ্কুশিক লইয়া বনে বনে ভ্রমণ ও বৃক্ষে বৃক্ষে আরোহণ করাতে বানরগণ কুপিত হইয়া তাঁহার নাসা কর্ণ ছিন্ন করিয়াছে এবং ভল্লুকের তীক্ষ্ণ নখে গাত্র ক্ষত-বিক্ষত হইয়াছে। রাজকুমারের লোকজন তথায় উপস্থিত হইবামাত্র তিনি তাহাদের সহিত কলহ আরম্ভ করিলেন।

চন্দ্রাপীড় মন্দিরের সন্নিধানে উপস্থিত হইয়া তুরঙ্গম হইতে অবতীর্ণ হইলেন। ভক্তিভাবে দেবীকে প্রদক্ষিণ করিয়া সাষ্টাঙ্গ প্রণিপাত করিলেন। কাদম্বরীর বিরহে তাঁহার অন্তঃকরণ অতিশয় উৎকণ্ঠিত ছিল, দ্রাবিড়দেশীয় ধার্ম্মিকের আমোদজনক ব্যাপারে কিঞ্চিৎ সুস্থ হইল। তিনি স্বয়ং তাঁহার জন্মভূমি, জাতি, বিদ্যা, পুত্র, বিভব, বিষয় ও প্রব্রজ্যার কারণ সমুদায় জিজ্ঞাসা করিতে লাগিলেন। ধার্ম্মিক আপনার শৌর্য্য, বীর্য্য, ঐশ্বর্য্য, রূপ, গুণ ও বুদ্ধিমত্তার এরূপে পরিচয় দিলেন যে, তাহা শুনিয়া কেহ হাস্য নিবারণ করিয়া রাখিতে পারে না। অনন্তর রবি অস্তগত হইলে অগ্নি জ্বালিয়া ও ঘোটকের পর্য্যাণ বৃক্ষশাখায় রাখিয়া সকলে নিদ্রা গেলে রাজকুমার শয়ন করিয়া কেবল গন্ধর্ব্বনগর চিন্তা করিতে লাগিলেন; প্রভাতে চণ্ডিকার উপাসককে যথেষ্ট ধন দিয়া তথা হইতে বহির্গত হইলেন।

কতিপয় দিনে উজ্জয়িনীনগরে পৌঁছিলেন। রাজকুমারের আগমনে নগর আনন্দময় হইল। তারাপীড় চন্দ্রাপীড়ের আগমনবার্ত্তা শ্রবণে সাতিশয় আনন্দিত হইয়া সভাস্থ রাজমণ্ডলী সমভিব্যাহারে স্বয়ং প্রত্যুদ্গমন করিলেন। প্রণত পুত্রকে গাঢ় আলিঙ্গন করিয়া তাঁহার শরীর শীতল হইল। যুবরাজ তথা হইতে অন্তঃপুরে প্রবেশিয়া প্রথমতঃ জননীকে, অনন্তর অবরোধ-কামিনীদিগকে একে একে প্রণাম করিলেন। পরে অমাত্যের ভবনে গমন করিয়া শুকনাস ও মনোরমার চরণবন্দনা পূর্ব্বক, বৈশম্পায়ন পশ্চাৎ আসিতেছেন সংবাদ দিয়া তাঁহাদিগকে আহ্লাদিত করিলেন। বাটী আসিয়া জননীর নিকট আহারাদি সমাপন করিয়া, অপরাহ্নে শ্রীমণ্ডপে আসিয়া বিশ্রাম করিতে লাগিলেন। তথায় জীবিতেশ্বরী গন্ধর্ব্বরাজকুমারীর মোহিনী মূর্ত্তি স্মৃতিপথারূঢ় হইল; পত্রলেখা আসিলে প্রিয়তমার সংবাদ পাইব, এইমাত্র আশা অবলম্বন করিয়া কথঞ্চিৎ কালযাপন করিতে লাগিলেন।

কিছু দিন পরে মেঘনাদ ও পত্রলেখা আসিয়া উপস্থিত হইল। যুবরাজ অতিশয় আহ্লাদিত হইয়া পত্রলেখাকে মহাশ্বেতা ও কাদম্বরীর কুশলবার্ত্তা জিজ্ঞাসা করিলেন। পত্রলেখা কহিলেন 'সকলেই কুশলে আছেন।' প্রিয়তমার সংক্ষেপ সংবাদ শ্রবণে যুবরাজের মন পরিতৃপ্ত হইল না। তিনি ব্যগ্র হইয়া জিজ্ঞাসিলেন, "পত্রলেখে! আমি তথা হইতে আগমন করিলে তুমি তথায় কত দিন ছিলে, গন্ধর্ব্বরাজপুত্রী কিরূপ তোমার আদর করিয়াছিলেন, কি কি কথা হইয়াছিল? সমুদায় বিশেষরূপে বর্ণনা কর।' পত্রলেখা কহিল, 'শ্রবণ করুন। আপনি আগমন করিলে আমি তথায় যে কয়েক দিন ছিলাম, গন্ধর্ব্বকুমারীর নব নব প্রসাদ অনুভব করিতাম। আমোদ-আহ্লাদে পরম সুখে দিবস অতিবাহিত করিয়াছি। তিনি আমা ব্যতিরেকে এক দণ্ডও থাকিতেন না; যেখানে যাইতেন, আমাকে সঙ্গে লইয়া যাইতেন। সর্ব্বদা আমার চক্ষুর উপর তাঁহার নয়নোৎপল ও আমার করে তাঁহার পাণিপল্লব থাকিত। একদা প্রমোদবনবেদিকায় আরোহণ পূর্ব্বক কিছু বলিতে অভিলাষ করিয়া বিষণ্ণবদনে আমার মুখপানে অনেকক্ষণ চাহিয়া রহিলেন। তৎকালে তাঁহার মনে কোন অনির্ব্বচনীয় ভাবোদয় হওয়াতে তাঁহার কম্পিত ও রোমাঞ্চিত কলেবর হইতে বিন্দু বিন্দু স্বেদজল নিঃসৃত হইতে লাগিল; কিন্তু কিছুই বলিতে পারিলেন না। আমি তাঁহার অভিপ্রায় বুঝিতে পারিয়া জিজ্ঞাসা করিলাম, 'দেবি! কি বলিতেছিলেন, বলুন।' কিন্তু তাঁহার কথাস্ফূর্ত্তি হইল না; কেবল নয়নযুগল হইতে জলধারা পড়িতে লাগিল। 'এ কি! অকস্মাৎ এরূপ দুঃখের কারণ কি?' এই কথা জিজ্ঞাসা করাতে বসনাঞ্চলে নেত্রজল মোচন করিয়া কহিলেন, 'পত্রলেখে! দর্শন অবধি তুমি আমার প্রিয়পাত্র হইয়াছ। আমার হৃদয় কাহাকেও বিশ্বাস করিতে সম্মত নহে; কিন্তু তোমাকে অত্যন্ত বিশ্বাস করিয়াছি। তোমাকে মনের কথা না বলিয়া আর কাহাকে বলিব? প্রিয়সখীকে আত্মদুঃখে দুঃখিত না করিয়া আর কাহাকে আত্মদুঃখে দুঃখিত করিব? কুমার চন্দ্রাপীড় লোকের নিকট আমাকে নিন্দনীয় করিলেন ও বৎপরোনাস্তি যন্ত্রণা দিলেন। কুমারীজনের কুসুমসুকুমার অন্তঃকরণ যুবজনেরা বলপূর্ব্বক আক্রমণ করে, কিছুমাত্র দয়া করে না। এক্ষণে গুরুজনের অনুমোদিত পথে পদার্পণ করিয়া কিরূপে নিষ্কলঙ্ক কুলে জলাঞ্জলি প্রদান করি? কুলক্রমাগত লজ্জা ও বিনয়ই বা কিরূপে পরিত্যাগ করি? যাহা হউক, জগদীশ্বরের নিকটে এই প্রার্থনা, জন্মান্তরে যেন তোমাকে প্রিয়সখীরূপে প্রাপ্ত হই। আমি প্রাণত্যাগ দ্বারা কুলের কলঙ্ক নিবারণ করিব, অভিলাষ করিয়াছি।'

আমি তাঁহার দুরবগাহ অভিপ্রায়ে প্রবেশ করিতে না পারিয়া বিষণ্ণবদনে বিজ্ঞাপন করিলাম, 'দেবি! যুবরাজ কি অপরাধ করিয়াছেন, আপনি তাঁহাকে এত তিরস্কার করিতেছেন কেন?' এই

কথা শুনিয়া রোষ প্রকাশ পূর্ব্বক কহিলেন, 'ধূর্ত্ত প্রতিদিন স্বপ্নাবস্থায় আমার নিকট উপস্থিত হইয়া আমাকে কত কুপ্রবৃত্তি দেয়, তাহা ব্যক্ত করা যায় না। কখন সঙ্কেতস্থান নির্দ্দেশ পূর্ব্বক মদনলেখন প্রেরণ করে; কখন বা দূতীমুখে নানা অসৎপ্রবৃত্তি দেয়। আমি ক্রোধান্ধ হইয়া অমনি জাগরিত হই ও চক্ষু উন্মীলন করি, কিন্তু কিছুই দেখিতে পাই না। কাহাকে তিরস্কার করি, কাহাকেই বা নিষেধ করি, কিছুই বুঝিতে পারি না।' এই কথা দ্বারা অনায়াসে কাদম্বরীর সঙ্কল্প ব্যক্ত হইল। তখন আমি হাসিতে হাসিতে কহিলাম, 'দেবি! একজনের অপরাধে অন্যের প্রতি দোষারোপ করা উচিত নয়। আপনি দুরাত্মা কুসুমচাপের চাপল্যে প্রতারিত হইয়াছেন, চন্দ্রাপীড়ের কিছুমাত্র অপরাধ নাই।'

'কুসুমচাপই হউক, আর যেই হউক, তাহার রূপ, গুণ, স্বভাব কি প্রকার বর্ণনা কর, তাহা হইলে বুঝিতে পারি, কে আমাকে এত যাতনা দিতেছে।' তিনি এই কথা কহিলে বলিলাম, 'সে দুরাত্মা অনঙ্গ; তাহার রূপ কোথায়? সে জ্বালাবতী ও ধূমপটল বিস্তার না করিয়াও সন্তাপ প্রদান ও অশ্রুপাতন করে। ত্রিভুবনে প্রায় এরূপ লোক নাই, যাহাকে তাহার শরের শরব্য হইতে না হয়।' 'কুসুমচাপের যেরূপ স্বরূপ বর্ণনা করিলে, বোধ হয়, আমি তাহার বাণপাতের পথবর্ত্তী হইয়া থাকিব। এক্ষণে কি কর্ত্তব্য, উপদেশ দাও।' এই কথা শুনিয়া আমি প্রবোধবাক্যে বলিলাম, 'দেবি! কত শত বিখ্যাত অবলাগণ ইচ্ছা পূর্ব্বক স্বয়ম্বরবিধানে প্রযুক্ত হইয়া আপন অভিলাষ সম্পাদন করিয়া থাকেন; অথচ লোকসমাজে নিন্দনীয় হয়েন না। আপনিও স্বয়ম্বরবিধানের আয়োজন করুন ও একখানি পত্রিকা লিখিয়া দেন। সেই পত্রিকা দেখাইয়া আমি রাজকুমারকে আনিয়া আপনার মনোরথ পূর্ণ করিতেছি।' এই কথায় অতিশয় হৃষ্ট হইয়া প্রীতিপ্রফুল্লনয়নে ক্ষণকাল অনুধ্যান করিয়া কহিলেন, 'তাহারা অতিশয় সাহসকারিণী, যাহারা স্বয়ম্বরে প্রবৃত্ত হয় ও মনোগত কথা প্রিয়তমের নিকট বলিয়া পাঠায়। কুমারীজনের এতাদৃশ প্রাগল্ভ্য ও সাহস কোথা হইতে হইবে? কি কথাই বা বলিয়া পাঠাইব? তুমি আমার অত্যন্ত প্রিয়, এ কথা বলা পৌনরুক্ত। আমি তোমার প্রতি সাতিশয় অনুরক্ত, বেশ বনিতারাই ইহা কথা দ্বারা ব্যক্ত করিয়া থাকে। তোমা ব্যতিরেকে আমি জীবিত থাকিতে পারি না, এ কথা অনুভববিরুদ্ধ অবিশ্বাস্য। যদি তুমি না আইস, আমি স্বয়ং তোমার নিকট যাইব, এ কথায় চাপল্য প্রকাশ হয়। প্রাণপরিত্যাগ দ্বারা প্রণয় প্রকাশ করিতেছি, এ কথা আপাততঃ অসম্ভব বোধ হয়। অবশ্য একবার আসিবে, এ কথা বলিলে গর্ব্বপ্রকাশ হয়। তিনি এখানে আসিলেই বা কি হইবে? যখন হিমগৃহে তাহার সহিত সাক্ষাৎ হইয়াছিল, তিনি কত কথা কহিলেন, আমি তাঁহার সমক্ষে একটি মনের কথা ব্যক্ত করিতে পারিলাম না। আমার সেই মুখ, সেই অন্তঃকরণ, কিছুই পরিবর্ত্তন হয় নাই। পুনর্ব্বার সাক্ষাৎ হইলেই যে মনোগত অনুরাগ প্রকাশ করিয়া তাহাকে প্রণয়-পাশে বদ্ধ করিতে পারিব, তাহারই বা প্রমাণ কি? যাহা হউক, এক্ষণে সখীজনের যাহা কর্ত্তব্য কর।' এই বলিয়া আমাকে পাঠাইয়া দিলেন। ফলতঃ গন্ধর্ব্বরাজকুমারীর সেইরূপ অবস্থা দেখিয়া তৎকালে তথা হইতে আপনার প্রত্যাগমন করায় নিতান্ত নিঃস্নেহতা প্রকাশ পাইয়াছে। এটি যুবরাজের উপযুক্ত কর্ম্ম হয় নাই। এই কথা বলিয়া পত্রলেখা ক্ষান্ত হইল।

চন্দ্রাপীড় স্বভাবতঃ ধীরপ্রকৃতি হইয়াও কাদম্বরীর আদ্যোপান্ত বিরহবৃত্তান্ত শ্রবণে সাতিশয় অধীর হইলেন; এমন সময়ে প্রতীহারী আসিয়া কহিল, 'যুবরাজ! পত্রলেখা আসিয়াছে, এই সংবাদ শুনিয়া দেবী পত্রলেখার সহিত আপনাকে অন্তঃপুরে প্রবেশ করিতে আদেশ করিলেন। অনেকক্ষণ আপনাকে দেখিয়া অতিশয় ব্যাকুল হইয়াছেন।' চন্দ্রাপীড় মনে মনে কহিলেন, 'কি বিষম সঙ্কট উপস্থিত!

একদিকে গুরুজনের স্নেহ, আর দিকে প্রিয়তমের অনুরাগ! মাতা না দেখিয়া এক দণ্ডও থাকিতে পারেন না, কিন্তু পত্রলেখার মুখে প্রাণেশ্বরীর যে সংবাদ শুনিলাম, ইহাতে আর বিলম্ব করা বিধেয় নয়। কি করি, কাহার অনুরোধ রাখি? এইরূপ চিন্তা করিতে করিতে অন্তঃপুরে প্রবেশিলেন। গন্ধর্ব্বনগরে কিরূপে যাইবেন, দিনযামিনী এই ভাবনায় অতিশয় ব্যাকুল হইতে লাগিলেন। কতিপয় বাসর অতীত হইলে একদা বিনোদের নিমিত্ত শিপ্রানদীর তীরে ভ্রমণ করিতেছেন, এমন সময়ে দেখিলেন, অতি দূরে কতকগুলি অশ্বারোহী আসিতেছে। তাহারা নিকটবর্ত্তী হইলে দেখিলেন, অগ্রে কেয়ূরক পশ্চাতে কতিপয় গন্ধর্ব্বদারক। রাজকুমার কেয়ূরককে অবলোকন করিয়া পরম পুলকিত হইলেন এবং প্রসারিত ভুজযুগল দ্বারা আলিঙ্গন করিয়া সাদর সম্ভাষণে কুশলবার্ত্তা জিজ্ঞাসিলেন। অনন্তর তথা হইতে বাটী আসিয়া নির্জ্জনে গন্ধর্ব্বকুমারীর সন্দেহবার্ত্তা জিজ্ঞাসা করাতে কেয়ূরক কহিল, আমাকে তিনি কিছুই বলিয়া দেন নাই. আমি মেঘনাদের নিকট পত্রলেখাকে রাখিয়া ফিরিয়া গেলাম এবং রাজকুমার উজ্জয়িনী গমন করিয়াছেন, এই সংবাদ দিলাম।' মহাশ্বেতা শুনিয়া ঊর্দ্ধে দৃষ্টিপাত ও দীর্ঘনিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক কেবল এইমাত্র কহিলেন, 'হাঁ, উপযুক্ত কর্ম্ম হইয়াছে' এবং তৎক্ষণাৎ গাত্রোত্থান করিয়া আপন আশ্রমে চলিয়া গেলেন। কাদম্বরী শুনিবামাত্র নিমীলিতনেত্র ও সংজ্ঞাশূন্য হইলেন। অনেকক্ষণের পর নয়ন উন্মীলন করিয়া মদলেখাকে কহিলেন, 'মদলেখে! চন্দ্রাপীড় যে কর্ম্ম করিয়াছেন, আর কেহ কি এরূপ করিতে পারে?' এইমাত্র বলিয়া শয্যায় শয়ন করিলেন। তদবধি কাহারও সহিত কোন কথা কহেন নাই। পরদিন প্রভাতকালে আমি তথায় গিয়া দেখিলাম, কাদম্বরী সংজ্ঞাশূন্য, কেহ কথা কহিলে উত্তর দিতেছেন না। কেবল নয়নযুগল হইতে অনবরত অশ্রুধারা পতিত হইতেছে। আমি তাঁহার সেইরূপ অবস্থা দেখিয়া অতিশয় চিন্তিত হইলাম এবং তাঁহাকে না বলিয়াই আপনার নিকট আসিয়াছি।'

গন্ধর্ব্বকুমারীর বিরহবৃত্তান্ত শুনিতেছেন, এমন সময় মূর্চ্ছা রাজকুমারের চেতনা হরণ করিল। সকলে সসম্ভ্রমে তালবৃন্ত বীজন ও শীতল চন্দনজল সেচন করাতে অনেকক্ষণের পর চেতন হইলেন। দীর্ঘনিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক কহিলেন, 'কাদম্বরীর মন আমার প্রতি এরূপ অনুরক্ত, তাহা আমি পূর্ব্বে জানিতে পারি নাই। এক্ষণে কি করি, কি উপায়ে প্রিয়তমার প্রাণরক্ষা হয়! বুঝি দুরাত্মা বিধি বিশৃঙ্খল ঘটনা ঘটাইয়া আমাকে মহাপাপে লিপ্ত ও কলঙ্কিত করিবার মানস করিয়াছে! এ সকল দৈববিড়ম্বনা সন্দেহ নাই। নতুবা নিরর্থক কিন্নরমিথুনের অনুসরণে কেন প্রবৃত্তি হইবে, অচ্ছোদসরোবরেই বা কেন যাইব, মহাশ্বেতার সঙ্গেই বা কেন সাক্ষাৎ হইবে, গন্ধর্ব্বনগরেই বা কি জন্য গমন করিব, আমার প্রতি কাদম্বরীর অনুরাগসঞ্চারই বা কেন হইবে? এ সকল বিধাতার চাতুরী সন্দেহ নাই। নতুবা অসম্ভাবিত ও স্বপ্নকল্পিত ব্যাপার সকল কিরূপে সংঘটিত হইল? এইরূপ ভাবিতে দিবাবসান হইল। নিশা উপস্থিত হইলে জিজ্ঞাসিলেন, 'কেয়ূরক! তোমার কি বোধ হয়, আমাদিগের গমন পর্য্যন্ত কাদম্বরী জীবিত থাকিবেন? তাঁহার সেই পরম সুন্দর মুখচন্দ্র আর কি দেখিতে পাইব?' কেয়ূরক কহিল, 'রাজকুমার! এই সংসারে আশাই জীবনের মূল। আশা আশ্বাস প্রদান না করিলে কেহ জীবিত থাকিতে পারে না। লোকেরা আশালতা অবলম্বন করিয়া দুঃখসাগরে নিতান্ত নিমগ্ন হয় না। আপনি নিতান্ত কাতর হইবেন না, ধৈর্য্যাবলম্বন পূর্ব্বক গমনের উপায় দেখুন। আপনি তথায় যাইবেন, এই আশা অবলম্বন করিয়া গন্ধর্ব্বকুমারী কালক্ষেপ করিতেছেন সন্দেহ নাই।' অনন্তর রাজকুমার কেয়ূরককে বিশ্রাম করিতে আদেশ দিয়া, কিরূপে গন্ধর্ব্বপুরে যাইবেন, তাহাই চিন্তা করিতে লাগিলেন। ভাবিলেন, যদি পিতামাতাকে না বলিয়া তাঁহাদিগের অজ্ঞাতসারে গমন করি, তাহা হইলে কোথায় সুখ, কোথায় বা

শ্রেয়ঃ ? পিতা যে রাজ্যভার দিয়াছেন, সে কেবল দুঃখভার, প্রতিদিন পর্য্যবেক্ষণ না করিলে বিষম সঙ্কটের হেতুভূত হয়। সুতরাং তাঁহাকে না বলিয়া কিরূপে যাওয়া যাইতে পারে ? বলিয়া যাওয়া উচিত; কিন্তু কি বলিব ? গন্ধর্ব্বরাজকুমারী আমাকে দেখিয়া প্রণয়পাশে বদ্ধ হইয়াছেন, আমি সেই প্রাণেশ্বরী ব্যতিরেকে প্রাণধারণ করিতে পারি না. কেয়ূরক আমাকে লইতে আসিয়াছে, আমি চলিলাম, নিতান্ত নির্লজ্জ ও অসারের ন্যায় এই কথাই বা কিরূপে বলিব ? বহুকালের পর বাটী আসিয়াছি, কি ব্যপদেশেই বা আবার শীঘ্র বিদেশে যাইব ? পরামর্শ জিজ্ঞাসা করি, এরূপ একটি লোক নাই। প্রিয়সখা বৈশম্পায়নও নিকটে নাই।' এইরূপ নানাপ্রকার চিন্তা করিতে করিতে রাত্রি প্রভাত হইল।

প্রাতঃকালে গাত্রোত্থান পূর্ব্বক বহির্গত হইয়া শুনিলেন, স্কন্ধাবার দশপুরী পর্য্যন্ত আসিয়াছে। শত শত সাম্রাজ্যলাভেও যেরূপ সন্তোষ না হয়, এই সংবাদ শুনিয়া তাদৃশ আহ্লাদ জন্মিল। হর্ষোৎফুল্ল নয়নে কেয়ূরককে কহিলেন, 'কেয়ূরক ! আমার পরম মিত্র বৈশম্পায়ন আসিতেছেন, আর চিন্তা নাই।' কেয়ূরক সাতিশয় সন্তুষ্ট হইয়া কহিল, 'রাজকুমার ! মেঘোদয়ে যেরূপ বৃষ্টির অনুমান হয়, পূর্ব্বদিকে আলোক দেখিলে যেরূপ রবির উদয় জানা যায়, মলয়ানিল বহিলে যেরূপ বসন্তকালের সমাগম বোধ হয়, কাশকুসুম বিকসিত হইলে যেরূপ শরদারম্ভ সূচিত হয়, সেইরূপ এই শুভ ঘটনা অচিরাৎ আপনার গন্ধর্ব্বনগরে গমনের সূচনা করিতেছে। গন্ধর্ব্বরাজকুমারী কাদম্বরীর সহিতও আপনার সমাগম সম্পন্ন হইবে, সন্দেহ করিবেন না। কেহ কখন কি চন্দ্রমাকে জ্যোৎস্নারহিত হইতে দেখিয়াছে ? লতাশূন্য উদ্যান কি কখন কাহারও দৃষ্টিপথে পতিত হইয়াছে ? কিন্তু বৈশম্পায়ন আসিতে ও তাঁহার সহিত পরামর্শ করিয়া আপনার গন্ধর্ব্বনগরে যাত্রা করিতে বিলম্ব হইবে বোধ হয়; কাদম্বরীর যেরূপ শরীরের অবস্থা, তাহা রাজকুমারকে পূর্ব্বেই নিবেদন করিয়াছি; অতএব আমি অগ্রসর হইয়া আপনার আগমন-বার্ত্তা দ্বারা তাঁহাকে আশ্বাস প্রদান করিতে অভিলাষ করি।'

কেয়ূরকের ন্যায়ানুগত মধুরবাক্য শুনিয়া চন্দ্রাপীড় পরম পরিতুষ্ট হইলেন; কহিলেন, "কেয়ূরক ! ভাল যুক্তিযুক্ত কথা বলিয়াছ। এতাদৃশী দেশকালজ্ঞতা ও বুদ্ধিমত্তা কাহারও দেখিতে পাওয়া যায় না। তুমি শীঘ্র গমন কর এবং আমাদিগের কুশল সংবাদ ও আগমনবার্ত্তা দ্বারা প্রিয়তমার প্রাণরক্ষা কর। প্রত্যয়ের নিমিত্ত পত্রলেখাকেও তোমার সহিত পাঠাইয়া দিতেছি।' পরে মেঘনাদকে ডাকাইয়া বলিলেন, 'মেঘনাদ ! পূর্ব্বে তোমাকে যে স্থানে রাখিয়া আসিয়াছিলাম, পত্রলেখা ও কেয়ূরককে সমভিব্যাহারে লইয়া পুনর্ব্বার তথায় যাও। শুনিলাম, বৈশম্পায়ন আসিতেছেন, তাঁহার সহিত সাক্ষাৎ করিয়া আমিও তথায় যাইতেছি।' মেঘনাদ 'যে আজ্ঞা' বলিয়া গমনের উদ্যোগ করিতে গেল। রাজকুমার কেয়ূরককে গাঢ় আলিঙ্গন করিয়া বহুমূল্যের কর্ণাভরণ পারিতোষিক দিলেন। বাষ্পাকুললোচনে কহিলেন, 'কেয়ূরক ! তুমি প্রিয়তমার কোন সন্দেশবাক্য আনিতে পার নাই, সুতরাং প্রতিসন্দেশ তোমাকে কি বলিয়া দিব। পত্রলেখা যাইতেছে, ইহার মুখে প্রিয়তমার যাহা যাহা শুনিতে ইচ্ছা হয় শুনিবেন।' পত্রলেখাকে সম্বোধন করিয়া কহিলেন, 'পত্রলেখে ! তুমি সাবধানে যাইবে। গন্ধর্ব্বনগরে পৌঁছিয়া আমার নাম করিয়া কাদম্বরীকে কহিবে যে, আমি বাটী আসিবার কালে তোমাদিগের সহিত সাক্ষাৎ করিয়া আসিতে পারি নাই, তজ্জন্য অত্যন্ত অপরাধী আছি। তোমরা আমার প্রতি যেরূপ সরল ব্যবহার করিয়াছিলে, আমার তদনুরূপ কর্ম্ম করা হয় নাই। এক্ষণে স্বীয় ঔদার্য্যগুণে ক্ষমা করিলে অনুগৃহীত হইব।'

পত্রলেখা, মেঘনাদ ও কেয়ূরক বিদায় লইলে রাজকুমার বৈশম্পায়নের সহিত সাক্ষাৎ করিতে

অতিশয় উৎসুক হইলেন ; তাঁহার আগমন পর্য্যন্ত প্রতীক্ষা করিতে পারিলেন না ; আপনিই স্কন্ধাবারে যাইবেন স্থির করিয়া মহারাজের আদেশ লইতে গেলেন। রাজা প্রণত পুত্রকে সস্নেহে আলিঙ্গন করিয়া গাত্রে হস্তস্পর্শ পূর্বক শুকনাসকে সম্বোধন করিয়া কহিলেন, "অমাত্য ! চন্দ্রাপীড়ের শ্মশ্রুরাজি উদ্ভিন্ন হইয়াছে। এক্ষণে পুত্রবধূমুখাবলোকন দ্বারা আত্মাকে পরিতৃপ্ত করিতে বাঞ্ছা হয়। মহিষীর সহিত পরামর্শ করিয়া সম্ভ্রান্তকুলজাত উপযুক্ত কন্যার অন্বেষণ কর।' মন্ত্রী কহিলেন, 'মহারাজ ! উত্তম কল্প বটে। রাজকুমার সমুদায় বিদ্যা শিখিয়াছেন, উত্তমরূপে রাজ্যশাসন ও প্রজাপালন করিতেছেন। এক্ষণে নববধূর পাণিগ্রহণ করেন ইহা সকলেরই বাঞ্ছা।' চন্দ্রাপীড় মনে মনে কহিলেন, "কি সৌভাগ্য ! গন্ধর্বকুমারীর সহিত সমাগমের উপায়চিন্তাসমকালেই পিতার বিবাহ দিবার অভিলাষ হইয়াছে। এই সময় বৈশম্পায়ন আসিলে প্রিয়তমার প্রাপ্তি-বিষয়ে আর কোন বাধা থাকে না।' অনন্তর স্কন্ধাবারের প্রত্যুদ্গমনের নিমিত্ত পিতার আদেশ প্রার্থনা করিলেন ; রাজাও সম্মত হইলেন। বৈশম্পায়নকে দেখিবার নিমিত্ত এরূপ উৎসুক হইয়াছিলাম যে, সে রাত্রে নিদ্রা হইল না। নিশীথসময়েই প্রস্থানসূচক শঙ্খধ্বনি করিতে আদেশ দিলেন। শঙ্খধ্বনি হইবামাত্র সকলে সুসজ্জ হইয়া রাজপথে বহির্গত হইল। পৃথিবী জ্যোৎস্নাময়, চতুর্দ্দিক্ আলোকময়। সে সময় পথ চলায় কোন ক্লেশ হয় না। চন্দ্রাপীড় দ্রুতবেগে অগ্রে অগ্রে চলিলেন। রাত্রি প্রভাত না হইতেই অনেক দূর চলিয়া গেলেন। গাঢ় অন্ধকারে আলোক দেখিলে যেরূপ আহ্লাদ জন্মে, দূর হইতে স্কন্ধাবার নেত্রগোচর করিয়া রাজকুমার সেইরূপ আনন্দিত হইলেন ; মনে মনে কল্পনা করিলেন, 'অতর্কিতরূপে সহসা উপস্থিত হইয়া বন্ধুর মনে বিস্ময় জন্মাইয়া দিব।'

ক্রমে নিকটবর্ত্তী হইয়া স্কন্ধাবারে প্রবেশিলেন। দেখিলেন, কতকগুলি স্ত্রীলোক এক স্থানে বসিয়া কথাবার্ত্তা কহিতেছে। তাহাদিগকে জিজ্ঞাসা করিলেন, 'বৈশম্পায়ন কোথায় ?' তাহারা রাজকুমারকে চিনিত না, সুতরাং সমাদর বা সম্ভ্রম প্রদর্শন না করিয়াই উত্তর করিল, 'কি জিজ্ঞাসা করিতেছ, বৈশম্পায়ন এখানে কোথায় ?' আঃ, কি প্রলাপ কহিতেছিস ?' রোষ প্রকাশ পূর্ব্বক এই কথা বলিয়া রাজকুমার তাহাদিগকে যৎপরোনাস্তি তিরস্কার করিলেন ; কিন্তু তাঁহার অন্তঃকরণ নিতান্ত ব্যাকুল ও চঞ্চল হইয়া উঠিল। অনন্তর কতিপয় প্রধান সৈনিক পুরুষ নিকটে আসিয়া বিনীতভাবে প্রণাম করিল। চন্দ্রাপীড় জিজ্ঞাসা করিলেন, বৈশম্পায়ন কোথায় ?' তাহারা বিনয়-বচনে কহিল, 'যুবরাজ ! এই তরুতলে শীতল ছায়ায় উপবেশন করুন, আমরা সমুদায় বৃত্তান্ত বর্ণন করিতেছি।' তাহাদিগের কথায় আরও উৎকণ্ঠিত হইয়া জিজ্ঞাসিলেন, "আমি স্কন্ধাবার হইতে বাটী গমন করিলে কি কোন সংগ্রাম উপস্থিত হইয়াছিল ? কি কোন অসাধ্য ব্যাধি বন্ধুকে কবলিত করিয়াছে ? কি অত্যাহিত ঘটিয়াছে ? শীঘ্র বল।' তাহারা সসম্ভ্রমে কর্ণে করক্ষেপ করিয়া কহিল, 'না, না, অত্যাহিত বা অমঙ্গলের আশঙ্কা করিবেন না।' রাজকুমার প্রথমে ভাবিয়াছিলেন, বন্ধু জীবদ্দশায় নাই, এক্ষণে সে ভাবনা দূর হইল ও শোকাশ্রু আনন্দাশ্রুরূপে পরিণত হইল। তখন গদগদবচনে কহিলেন, তবে বৈশম্পায়ন কোথায় আছেন, কি নিমিত্ত আসিলেন না ?' তাহারা কহিল, 'রাজকুমার ! শ্রবণ করুন।'

আপনি বৈশম্পায়নকে স্কন্ধাবার লইয়া আসিবার ভার দিয়া প্রস্থান করিলে, তিনি কহিলেন, 'পুরাণে শুনিয়াছি, অচ্ছোদসরোবর অতি পবিত্র তীর্থ। অশেষ ক্লেশস্বীকার করিয়াও লোকে তীর্থ দর্শন করিতে যায় ; আমরা সেই তীর্থের নিকটে আসিয়াছি, অতএব একবার না দেখিয়া এখান হইতে যাওয়া উচিত নয়। অচ্ছোদসরোবরে স্নান করিয়া এবং তত্তীরস্থিত ভগবান শশাঙ্কশেখরকে প্রণাম ও

প্রদক্ষিণ করিয়া যাত্রা করা যাইবে।' এই বলিয়া সেই সরোবর দেখিতে গেলেন। তথায় বিকসিত কুসুম, নির্ম্মল জল, রমণীয় তীরভূমি, শ্রেণীবদ্ধ তরু, কুসুমিত লতাকুঞ্জ দেখিয়া বোধ হইল যেন, বসন্ত সপরিবারে ও সবান্ধবে তথায় বাস করিতেছেন। ফলতঃ তাদৃশ রমণীয় প্রদেশ ভূমণ্ডলে অতি বিরল। বৈশম্পায়ন তথায় ইতস্ততঃ দৃষ্টিপাত পূর্ব্বক এক মনোহর লতামণ্ডপ দেখিলেন। ঐ লতামণ্ডপের অভ্যন্তরে এক শিলা পতিত ছিল। পরমপ্রীতিপাত্র মিত্রকে বহুকালের পর দেখিলে অন্তঃকরণে যেরূপ ভাবোদয় হয়, লতামণ্ডপ দেখিয়া বৈশম্পায়নের মনে সেইরূপ অনির্ব্বচনীয় ভাবোদয় হইল। তিনি নিমেষশূন্যনয়নে সেই দিকে দৃষ্টিপাত করিয়া রহিলেন; ক্রমে নিতান্ত উন্মনা হইতে লাগিলেন; পরিশেষে ভূতলে উপবিষ্ট হইয়া বামকরে বামগণ্ড সংস্থাপন পূর্ব্বক নানাপ্রকার চিন্তা করিতে লাগিলেন। তাঁহার আকার দেখিয়া বোধ হইল যেন, কোন বিস্মৃত বস্তুর স্মরণ করিতেছেন। তাঁহাকে সেইরূপ উন্মনা দেখিয়া আমরা মনে করিলাম, বুঝি রমণীয় লতামণ্ডপ ও মনোহর সরোবর ইঁহার চিত্তকে বিকৃত করিয়া থাকিবে। যৌবনকাল কি বিষমকাল! এই কালে উত্তীর্ণ হইলে আর লজ্জা, ধৈর্য্য কিছুই থাকে না। যাহা হউক, অধিকক্ষণ এখানে আর থাকা হইবে না। শাস্ত্রকারেরা কহেন, বিকারের সামগ্রী শীঘ্র পরিহার করাই বিধেয়। এই স্থির করিয়া কহিলাম, 'মহাশয়! সরোবর দর্শন হইল, এক্ষণে গাত্রোত্থান পূর্ব্বক অবগাহন করুন। বেলা অধিক হইয়াছে। স্কন্ধাবার সুসজ্জ হইয়া আপনার প্রতীক্ষা করিতেছে আর বিলম্ব করিবেন না।

তিনি আমাদিগের কথায় কিছুই প্রত্যুত্তর দিলেন না, চিত্রপুত্তলিকার ন্যায় অনিমেষনয়নে সেই লতামণ্ডপ দেখিতে লাগিলেন। পুনঃ পুনঃ অনুরোধ করাতে রোষ ও অসন্তোষ প্রকাশ পূর্ব্বক কহিলেন, 'আমি এখান হইতে যাইব না। তোমরা স্কন্ধাবার লইয়া চলিয়া যাও।' তাঁহার এই কথার ভাবার্থ কিছু বুঝিতে না পারিয়া নানা অনুনয় করিলাম ও কহিলাম, 'দেব! চন্দ্রাপীড় আপনাকে স্কন্ধাবার লইয়া যাইবার ভার দিয়া বাটী গমন করিয়াছেন, অতএব আপনার এখানে বিলম্ব করা অবিধেয়। আপনি বৈরাগ্যের কথা কহিতেছেন কেন? এই জনশূন্য অরণ্যে আপনাকে একাকী পরিত্যাগ করিয়া গেলে যুবরাজ আমাদিগকে কি বলিবেন? আজি আপনার এরূপ চিত্তবিভ্রম দেখিতেছি কেন? যদি আমাদিগের কোন অপরাধ হইয়া থাকে, ক্ষমা প্রার্থনা করিতেছি। এক্ষণে স্নান করুন।' তিনি কহিলেন, 'তোমরা কি নিমিত্ত আমাকে এত প্রবোধ দিতেছ? আমি চন্দ্রাপীড়কে না দেখিয়া একদণ্ড থাকিতে পারি না, ইহা অপেক্ষা আর আমার শীঘ্রগমনের কারণ কি আছে? কিন্তু এই স্থানে আসিয়া ও এই লতামণ্ডপ দেখিয়া আমার শরীর অবসন্ন হইয়াছে ও ইন্দ্রিয় বিকল হইয়া আসিতেছে, যাইবার আর সামর্থ্য নাই। যদি তোমরা বলপূর্ব্বক লইয়া যাও, বোধ হয়, এখান হইতে না যাইতে যাইতেই আমার প্রাণ দেহ হইতে বহির্গত হইবে। আমাকে লইয়া যাইবার আর আগ্রহ করিও না। তোমরা স্কন্ধাবার সমভিব্যাহারে বাটী গমন কর ও চন্দ্রাপীড়ের মুখচন্দ্র অবলোকন করিয়া সুখী হও। আমার আর সে মুখারবিন্দ দেখিবার সম্ভাবনা নাই। এরূপ কি পুণ্যকর্ম্ম করিয়াছি যে, চিরকাল সুখে কালক্ষেপ করিব?'

'অকস্মাৎ আপনার এ আবার কি ব্যামোহ উপস্থিত হইল?' এই কথা জিজ্ঞাসা করাতে কহিলেন, 'আমি শপথ করিয়া বলিতেছি, ইহার কারণ কিছুই জানি না। তোমাদিগের সঙ্গেই এই প্রদেশে আসিয়াছি, তোমাদিগের সমক্ষেই এই লতামণ্ডপ দর্শন করিতেছি; জানি না, কি নিমিত্ত আমার মন এরূপ চঞ্চল হইল।' এই কথা বলিয়া তথা হইতে গাত্রোত্থান পূর্ব্বক যেরূপ লোকে অনন্তদৃষ্টি হইয়া

নষ্টবস্তুর অন্বেষণ করে, সেই লতা-গৃহে, তরুতলে, তীরে ও দেবমন্দিরে ভ্রমণ করিয়া যেন অপহৃত অভীষ্ট সামগ্রীর অনুসন্ধান করিতে লাগিলেন। আমরা আহার করিতে অনুরোধ করিলে কহিলেন, 'আমার প্রাণ আপন প্রাণ অপেক্ষাও চন্দ্রাপীড়ের প্রিয়তর। সুতরাং সুহৃদের সন্তোষের নিমিত্ত অবশ্য রক্ষা করিতে হইবে।' এই কথা বলিয়া সরোবরে স্নান করিয়া যৎকিঞ্চিৎ ফলমূল ভক্ষণ করিলেন। এইরূপে তিন দিন অতিবাহিত হইল। আমরা প্রতিদিন নানাপ্রকার বুঝাইতে লাগিলাম, কিছুতেই চঞ্চল চিত্তকে স্থির করিতে পারিলেন না। পরিশেষে তাঁহার আগমন ও আনয়নবিষয়ে নিতান্ত নিরাশ হইয়া, কতিপয় সৈন্য তাঁহার নিকটে রাখিয়া, আমরা স্কন্ধাবার লইয়া আসিতেছি। রাজকুমারের অতিশয় ক্লেশ হইবে বলিয়া পূর্ব্বে এ সংবাদ পাঠান যায় নাই।

অসম্ভাবনীয় ও অচিন্তনীয় বৈশম্পায়নবৃত্তান্ত শ্রবণ করিয়া চন্দ্রাপীড় বিস্মিত ও উদ্বিগ্নচিত্ত হইলেন। মনে মনে চিন্তা করিলেন, 'প্রিয়সখার অকস্মাৎ এরূপ বৈরাগ্যের কারণ কি? আমি ত কখন কোন অপরাধ করি নাই; কখন অপ্রিয় কথা কহি নাই; অন্যে অপরাধ করিবে, ইহাও সম্ভব নহে; তৃতীয় আশ্রমেরও এ সময় নয়। তিনি অদ্যাপি গৃহস্থাশ্রমে প্রবিষ্ট হন নাই। দেব-পিতৃ-ঋষি-ঋণ হইতে অদ্যাপি মুক্ত হন নাই। এরূপ অবিবেকী নহেন যে, কিছুমাত্র বিবেচনা না করিয়া মূর্খের ন্যায় উন্মার্গগামী হইবেন।" এইরূপ চিন্তা করিতে করিতে এক পটগৃহে প্রবেশিয়া শয্যায় শয়ন করিলেন। ভাবিলেন, 'যদি বাটীতে না গিয়া এইখান হইতে প্রিয়সুহৃদের অন্বেষণে যাই তাহা হইলে পিতা, মাতা, শুকনাস ও মনোরমা এই বৃত্তান্ত শুনিয়া ক্ষিপ্তপ্রায় হইবেন। তাঁহাদিগের অনুজ্ঞা লইয়া এবং শুকনাস ও মনোরমাকে প্রবোধবাক্যে আশ্বাস প্রদান করিয়া বাটী হইতে বন্ধুর অন্বেষণে যাওয়াই কর্ত্তব্য। যাহা হউক, বন্ধু অন্যায় কর্ম্ম করিয়াও আমার পরম উপকার করিলেন। আমার মনোরথ-সম্পাদনের বিলক্ষণ সুযোগ হইল। এই অবসরে প্রিয়তমাকে দেখিতে পাইব।' এইরূপে প্রিয়সুহৃদের বিরহ বেদনাকেও পরিণামে শুভ ও সুখের হেতু জ্ঞান করিয়া দুঃখে নিতান্ত নিমগ্ন হইলেন না। স্বয়ং যাইলেই প্রিয়সুহৃৎকে আনিতে পারিবেন, এই বিশ্বাস থাকাতে নিতান্ত কাতর হইলেন না।

অনন্তর আহারাদি সমাপন করিয়া পটগৃহের বহির্গত হইলেন। দেখিলেন, সূর্য্যদেব অগ্নিস্ফুলিঙ্গের ন্যায় কিরণ বিস্তার করিতেছেন। গগনে দৃষ্টিপাত করা কাহার সাধ্য। একে নিদাঘকাল, তাহাতে বেলা ঠিক দুই প্রহর। চতুর্দ্দিকে মাঠ ধু ধু করিতেছে। দিঙ্মণ্ডল যেন জ্বলিতেছে বোধ হয়। পক্ষিগণ নিস্তব্ধ হইয়া নীড়ে অবস্থিতি করিতেছে। কিছুই শুনা যায় না, কেবল চাতকের কাতর স্বর এক একবার শ্রবণগোচর হয়। মহিষকুল পঙ্কশেষ পল্বলে পড়িয়া আছে। পিপাসায় শুষ্ক কণ্ঠ হরিণ ও হরিণীগণ সূর্য্যকিরণে জলভ্রম হওয়াতে ইতস্ততঃ দৌড়িতেছে। কুকুরগণ বারংবার জিহ্বা বহির্গত করিতেছে। গ্রীষ্মের প্রভাবে বায়ু উত্তপ্ত হইয়া অনলের ন্যায় গাত্রে লাগিতেছে। গাত্র হইতে অনবরত ঘর্ম্মবারি বিনির্গত হইতেছে। রাজকুমার জলসেচন দ্বারা আপন বাসগৃহ শীতল করিয়া তথায় বিশ্রাম করিতে লাগিলেন। গ্রীষ্মকালে দিবসের শেষভাগ অতি রমণীয়। সূর্য্যের উত্তাপ থাকে না। মন্দ মন্দ সন্ধ্যা-সমীরণ অমৃতবৃষ্টির ন্যায় শরীরে সুখস্পর্শ বোধ হয়। এই সময় সকলে গৃহের বহির্গত হইয়া সুশীতল সমীরণ সেবন করে, প্রফুল্ল অন্তঃকরণে তরুগণের শ্যামল শোভা দেখে এবং দিঙ্মণ্ডলের শোভা দেখিয়া সাতিশয় আনন্দিত হয়। রাজকুমার সন্ধ্যাকালে পটগৃহের বহির্গত হইলেন এবং আকাশমণ্ডলের চমৎকার শোভা দেখিতে লাগিলেন। নিশীথসময়ে চন্দ্রোদয়ে, পৃথিবী জ্যোৎস্নাময় হইলে প্রয়াণসূচক শঙ্খধ্বনি হইল। স্কন্ধাবারস্থিত সেনাগণ উজ্জয়িনীদর্শনে সাতিশয় সমুৎসুক ছিল। শঙ্খধ্বনি শুনিবামাত্র

অমনি সুসজ্জ হইয়া গমন করিতে আরম্ভ করিল। যামিনী প্রভাত হইবার সময় স্কন্ধাবার উজ্জয়িনীতে আসিয়া পৌছিল। বৈশম্পায়নের বৃত্তান্ত নগরে পূর্ব্বেই প্রচারিত হইয়াছিল। পৌরজনেরা রাজকুমারকে দেখিয়া 'হা হতোঽস্মি!' বলিয়া রোদন করিতে লাগিল। রাজকুমার ভাবিলেন, পৌরজনেরা যখন এরূপ বিলাপ করিতেছে, না জানি, পুত্রশোকে মনোরমা ও শুকনাসের কত দুঃখ ও ক্লেশ হইয়া থাকিবে।

ক্রমে রাজবাটীর দ্বারদেশে উপস্থিত হইয়া অশ্ব হইতে অবতীর্ণ হইলেন। রাজা বাটীতে নাই, মহিষীর সহিত শুকনাসের ভবনে গিয়াছে। এই কথা শুনিয়া তথা হইতে মন্ত্রীর ভবনে গমন করিলেন। দেখিলেন, সকলেই বিষণ্ণ। "হা বৎস! নির্ম্মানুষ, ব্যালসঙ্কুল ভীষণ গহনে কিরূপে আছ? ক্ষুধার সময় কাহার নিকট খাদ্যদ্রব্য প্রার্থনা করিতেছ? তৃষ্ণার সময় কে জলদান করিতেছে? যদি তোমার নির্জ্জন বনে বাস করিবার অভিলাষ ছিল, কেন আমাকে সঙ্গে করিয়া লইয়া যাও নাই? বাল্যাবধি কখন তোমার মুখ কুপিত দেখি নাই, অকস্মাৎ ক্রোধোদয় কেন হইল? এরূপ বৈরাগ্যের কারণ কি? তোমার সেই প্রফুল্ল মুখকমল না দেখিয়া আমি আর জীবনধারণ করিতে সমর্থ নহি।' মনোরমা কাতরস্বরে অন্তঃপুরে এইরূপ নানাপ্রকার বিলাপ করিতেছেন, শুনিতে পাইলেন। অনন্তর বিষণ্ণবদনে মহারাজ ও শুকনাসকে প্রণাম করিয়া আসনে বসিলেন।

রাজা কহিলেন, 'বৎস চন্দ্রাপীড! তোমার সহিত বৈশম্পায়নের যেরূপ প্রণয়, তাহা বিলক্ষণ অবগত আছি। কিন্তু তাঁহার এই অনুচিত কর্ম্ম দেখিয়া আমার অন্তঃকরণ তোমার দোষসম্ভাবনা করিতেছে।' রাজার কথা সমাপ্ত না হইতেই শুকনাস কহিলেন, 'দেব। যদি শশধরে উষ্ণতা, অমৃতে উগ্রতা ও হিমে দাহশক্তি জন্মে তথাপি নির্দ্দোষস্বভাব চন্দ্রাপীড়ের দোষশঙ্কা হইতে পারে না। একের অপরাধে অন্যকে দোষী জ্ঞান করা অতি অন্যায় কর্ম্ম। মাতৃদ্রোহী পিতৃঘাতী কৃতঘ্ন, দুরাচার দুষ্কর্ম্মান্বিতের দোষে সুশীল চন্দ্রাপীড়ের দোষ-সম্ভাবনা করা উচিত নয়। যে পিতা-মাতার অপেক্ষা করিল না, রাজাকে গ্রাহ্য করিল না, মিত্রতার অনুরোধ রাখিল না, চন্দ্রাপীড় তাহার কি করিবেন? তাহার কি একবারও ইহা মনে হইল না যে, আমি পিতা-মাতার একমাত্র জীবননিবন্ধন আমাকে না দেখিয়া কিরূপে তাঁহারা জীবনধারণ করিবেন? এক্ষণে বুঝিলাম, কেবল আমাদিগকে দুঃখ দিবার নিমিত্তই সে ভূতলে জন্মগ্রহণ করিয়াছিল।' বলিতে বলিতে শোকে শুকনাসের অধর স্ফুরিত ও গণ্ডস্থল অশ্রুজলে পরিপ্লুত হইল। রাজা তাঁহার সেইরূপ অবস্থা দেখিয়া কহিলেন, 'অমাত্য! যেরূপ খদ্যোতের আলোক দ্বারা অনলপ্রকাশ, অনল দ্বারা রবির প্রকাশ, অস্মদ্বিধ ব্যক্তি কর্তৃক তোমার পরিবোধনও সেইরূপ। কিন্তু বর্ষাকালীন জলাশয়ের ন্যায় তোমার মন কলুষিত হইয়াছে।" কলুষিত মনে বিবেক-শক্তি স্পষ্টরূপে প্রকাশিত হয় না। সে সময়ে অদূরদর্শীও দীর্ঘদর্শীকে অনায়াসে উপদেশ দিতে পারে। অতএব আমার কথা শুন। এই ভূমণ্ডলে এমন লোক অতি বিরল, যাহার যৌবনকাল নির্ব্বিকার ও নির্দ্দোষে অতিক্রান্ত হয়। যৌবনকাল অতি বিষম কাল। এই কাল উত্তীর্ণ হইলে শৈশবের সহিত গুরুজনের প্রতি স্নেহ বিগলিত হয়; বক্ষঃস্থলের সহিত বাঞ্ছা বিস্তীর্ণ হয়; বাহুযুগলের সহিত বুদ্ধি স্থূল হয়; মধ্যভাগের সহিত বিনয় ক্ষীণ হয় এবং অকারণেই বিকারের আবির্ভাব হয়। বৈশম্পায়নের কোন দোষ নাই, ইহা কালের দোষ। কি জন্য তাহার বৈরাগ্যোদয় হইল, তাহা বিশেষরূপে না জানিয়া দোষারোপণ করাও বিধেয় নয়। অগ্রে তাহাকে আনয়ন করা যাউক। তাহার মুখে সমুদায় বৃত্তান্ত অবগত হইয়া যাহা কর্ত্তব্য, পরে করা যাইবে।' শুকনাস কহিলেন, 'মহারাজ, বাৎসল্য প্রযুক্ত এরূপ

কহিতেছেন, নতুবা যাহার সহিত একত্র বাস, একত্র বিদ্যাভ্যাস ও পরম সৌহার্দ্দে কালযাপন হইয়াছে, পরমপ্রীতিপাত্র সেই মিত্রের কথা অগ্রাহ্য করা অপেক্ষা আর কি অধিক অপরাধ হইতে পারে ?

চন্দ্রাপীড় নিতান্ত দুঃখিত হইয়া বিনয়-বচনে কহিলেন, 'তাত ! এ সকল আমারই দোষ সন্দেহ নাই। এক্ষণে অনুমতি করুন, আমি স্বীয় পাপের প্রায়শ্চিত্তের নিমিত্ত অচ্ছোদসরোবরে গমন করি এবং বৈশম্পায়নকে নিবৃত্ত করিয়া আনি।' অনন্তর পিতা-মাতা শুকনাস ও মনোরমার নিকট বিদায় লইয়া ইন্দ্রায়ুধে আরোহণ পূর্ব্বক বন্ধুর অন্বেষণে চলিলেন। শিপ্রানদীর তীরে সে দিন অবস্থিতি করিয়া, রজনী প্রভাত না হইতেই সমভিব্যাহারী লোকদিগকে গমনের আদেশ দিলেন; আপনি অগ্রে অগ্রে চলিলেন। যাইতে যাইতে মনে মনে কত মনোরথ করিতে লাগিলেন,—"সুহৃদের অজ্ঞাতসারে তথায় উপস্থিত হইয়া, সহসা কণ্ঠধারণ পূর্ব্বক 'কোথায় পলায়ন করিতেছ' বলিয়া প্রিয়-সখার লজ্জা ভঞ্জন করিয়া দিব। তদনন্তর মহাশ্বেতার আশ্রমে উপস্থিত হইব। তিনি আমাকে দেখিয়া সাতিশয় আহ্লাদিত হইবেন, সন্দেহ নাই। মহাশ্বেতার আশ্রমে সৈন্য-সামন্ত রাখিয়া হেমকূটে গমন করিব। তথায় প্রিয়তমার প্রফুল্ল মুখকমল দর্শনে নয়নযুগল চরিতার্থ করিব ও মহা সমারোহে তাহার পাণিগ্রহণ করিয়া জীবন সফল ও আত্মাকে পরিতৃপ্ত করিব। অনন্তর প্রিয়তমার অনুমতি লইয়া মদলেখার সহিত পরিণয়-সম্পাদন দ্বারা বন্ধুর সংসার-বৈরাগ্য নিবারণ করিয়া দিব।" এইরূপ মনোরথ করিতে করিতে ক্ষুধা, তৃষ্ণা, পথশ্রম ও জাগরণ জন্য ক্লেশকে ক্লেশ বোধ না করিয়া দিন-যামিনী গমন করিতে লাগিলেন।

পথে বর্ষাকাল উপস্থিত। নীলবর্ণ মেঘমালায় গগনমণ্ডল আচ্ছাদিত হইল। দিনকর আর দৃষ্টিগোচর হয় না। চতুর্দ্দিকে মেঘ, দশদিক্ অন্ধকার, দিবারাত্রির কিছুই বিশেষ রহিল না। ঘনঘটার ঘোরতর গভীর গর্জ্জন ও ক্ষণপ্রভার দুঃসহ প্রভা ভয়ানক হইয়া উঠিল। মধ্যে মধ্যে বজ্রাঘাত ও শিলা-বৃষ্টি। অনবরত মুষলধারে বৃষ্টি হওয়াতে নদী সকল বর্দ্ধিত হইয়া উভয় কূল ভগ্ন করিয়া ভীষণ বেগে প্রবাহিত হইল। সরোবর, পুষ্করিণী, নদ, নদী পরিপূর্ণ হইয়া গেল। চতুর্দ্দিক্ জলময় ও পথ পঙ্কময়। ময়ূর ও ময়ূরীগণ আহ্লাদে পুলকিত হইয়া নৃত্য আরম্ভ করিল। কদম্ব, মালতী, কেতকী, কুটজ প্রভৃতি নানাবিধ তরু ও লতার বিকসিত কুসুম আন্দোলিত করিয়া নবসলিলসিক্ত বসুন্ধরার মৃদ্গন্ধ বিস্তার পূর্ব্বক ঝঞ্ঝাবায়ু উৎকলাপ শিখিকুলের শিখাকলাপে আঘাত করিতে লাগিল। কোন দিকে কেকারব, কোন দিকে ভেকরব, গগনে চাতকের কলরব, চতুর্দ্দিকে ঝঞ্ঝাবায়ু ও বৃষ্টিধারার গভীর শব্দ এবং স্থানে স্থানে গিরিনির্ঝরের পতনশব্দ। গগনমণ্ডলে আর চন্দ্রমা দৃষ্টিগোচর হয় না। নক্ষত্রগণ আর দেখিতে পাওয়া যায় না। এইরূপে বর্ষাকাল উপস্থিত হইয়া কালসর্পের ন্যায় চন্দ্রাপীড়ের পথরোধ করিল। ইন্দ্রচাপে তড়িদ্‌গুণ সংযোগ করিয়া গভীর গর্জ্জন পূর্ব্বক বারিরূপ শরবৃষ্টি করিতে লাগিলেন। তড়িৎ যেন তর্জ্জন করিয়া উঠিল। বর্ষাকাল-সমাগত দেখিয়া চন্দ্রাপীড় সাতিশয় উদ্বিগ্ন হইলেন; ভাবিলেন, 'এ আবার কি উৎপাত! আমি প্রিয়-সুহৃৎ ও প্রিয়তমার সমাগমে সমুৎসুক হইয়া প্রাণপণে ত্বরা করিয়া যাইতেছি, কোথা হইতে জলদকাল দশদিক্ অন্ধকার করিয়া বৈরনির্য্যাতনের আশয়ে উপস্থিত হইল? অথবা বিদ্যুতের আলোকে পথ আলোকময় করিয়া, মেঘরূপ চন্দ্রাতপ দ্বারা রৌদ্র নিবারণ করিয়া, আমার সেবার নিমিত্তই বুঝি জলদকাল সমাগত হইয়াছে। এই সময় পথ চলিবার সময়।' এই স্থির করিয়া গমন করিতে আরম্ভ করিলেন।

যাইতে যাইতে পথিমধ্যে, মেঘনাদ আসিতেছে দেখিতে পাইলেন এবং জিজ্ঞাসা করিলেন, "মেঘনাদ! তুমি অচ্ছোদসরোবরে বৈশম্পায়নকে দেখিয়াছ? তিনি তথায় কি নিমিত্ত আছেন, জিজ্ঞাসা

করিয়াছ? তোমার জিজ্ঞাসায় কি উত্তর দিলেন? তাঁহার কিরূপ অভিপ্রায় বুঝিলে, বাটীতে ফিরিয়া আসিবেন কি না? আমি গন্ধর্ব্বনগরে যাইব শুনিয়া কি বলিলেন? তোমার কি বোধ হয়, আমাদিগের গমন পর্য্যন্ত তথায় থাকিবেন ত? মেঘনাদ বিনীতবচনে কহিল, "দেব। 'বৈশম্পায়ন বাটী আসিলে তাঁহার সহিত সাক্ষাৎ করিয়া, আমি অবিলম্বে গন্ধর্ব্বনগরে গমন করিতেছি। তুমি পত্রলেখা ও কেয়ূরকের সহিত অগ্রসর হও।' আপনি এই আদেশ দিয়া আমাকে বিদায় করিলেন। আমি আসিবার সময় বৈশম্পায়ন বাটী যান নাই, অচ্ছোদসরোবরতীরে অবস্থিতি করিতেছেন, ইহা কাহারও মুখে শুনি নাই। তাঁহার সহিত আমার সাক্ষাৎও হয় নাই। আমি অচ্ছোদসরোবর পর্য্যন্ত যাই নাই। পথিমধ্যে পত্রলেখা ও কেয়ূরক কহিলেন, 'মেঘনাদ! বর্ষাকাল উপস্থিত। তুমি এই স্থান হইতেই প্রস্থান কর। এই ভীষণ কালে একাকী এখানে কদাচ থাকিও না। এই কথা বলিয়া আমাকে বিদায় করিয়া দিলেন।'

রাজকুমার মেঘনাদকেও সঙ্গে করিয়া লইলেন। কিছু দিন পরে অচ্ছোদসরোবরের তীরে উপস্থিত হইলেন। পূর্ব্বে যে স্থানে নির্ম্মল জল, বিকসিত কুসুম, মনোহর তীর ও বিচিত্র লতাকুঞ্জ দেখিয়া প্রীত ও প্রফুল্লচিত্ত হইয়াছিলেন, এক্ষণে বিষণ্ণচিত্তে তথায় উপস্থিত হইয়া প্রিয়সখার অন্বেষণ করিতে লাগিলেন। সমভিব্যাহারী লোকদিগকে সতর্ক হইয়া অনুসন্ধান করিতে কহিলেন। আপনিও তরুগহন, তীরভূমি ও লতামণ্ডপ তন্ন তন্ন করিয়া দেখিতে লাগিলেন। যখন তাঁহার অবস্থানের কোন চিহ্ন পাইলেন না তখন ভগ্নোৎসাহচিত্তে চিন্তা করিলেন, 'পত্রলেখার মুখে আমার আগমন সংবাদ শুনিয়া বন্ধু বুঝি এখান হইতে প্রস্থান করিয়া থাকিবেন। এখানে থাকিলে অবশ্য অবস্থান-চিহ্ন দেখিতে পাওয়া যাইত। বোধ হয়, তিনি নিরুদ্দেশ হইয়াছেন। এক্ষণে কোথায় যাই, কোথায় গেলে বন্ধুর দেখা পাই, যে আশা অবলম্বন করিয়া এত দিন জীবন ধারণ করিয়াছিলাম, তাহার মূলচ্ছেদ হইল। শরীর অবশ হইতেছে, চরণ আর চলে না। একবারে ভগ্নোৎসাহ হইয়াছি, অন্তঃকরণ বিষাদসাগরে মগ্ন হইতেছে। সকলই অন্ধকার দেখিতেছি'!

আশার কি অপরিসীম মহিমা! চন্দ্রাপীড় সরসীতীরে বন্ধুকে দেখিতে না পাইয়া ভাবিলেন, 'একবার মহাশ্বেতার আশ্রম দেখিয়া আসি। বোধ হয়, মহাশ্বেতা সন্ধান বলিতে পারেন।' এই স্থির করিয়া ইন্দ্রায়ুধে আরোহণ পূর্ব্বক তথায় চলিলেন। কতিপয় পরিচারিকাও সঙ্গে সঙ্গে গেল। আসিবার সময় মনোরথ করিয়াছিলেন, 'মহাশ্বেতা আমার গমনে সাতিশয় সন্তুষ্ট হইবেন এবং আমিও আহ্লাদিত-চিত্তে তাঁহার সহিত সাক্ষাৎ করিব। কিন্তু বিধাতার কি চাতুরী! ভবিতব্যতার কি প্রভাব! মনুষ্যেরা কি অন্ধ এবং তাহাদিগের মনোরথ কি অলীক! চন্দ্রাপীড় বন্ধুর বিয়োগে দুঃখিত হইয়া অনুসন্ধানের নিমিত্ত যাঁহার নিকট গমন করিলেন, দূর হইতে দেখিলেন, তিনি শিলাতলে উপবিষ্ট হইয়া অধোমুখে রোদন করিতেছেন। তরলিকা বিষণ্ণবদনে ও দুঃখিত মনে তাঁহাকে ধরিয়া আছে। মহাশ্বেতার তাদৃশী অবস্থা দেখিয়া যৎপরোনাস্তি ভীত হইলেন। ভাবিলেন, বুঝি কাদম্বরীর কোন অত্যাহিত ঘটিয়া থাকিবে। নতুবা পত্রলেখার মুখে আমার আগমনবার্ত্তা শুনিয়াছেন, এ সময় অবশ্য হৃষ্টচিত্ত থাকিতেন। চন্দ্রাপীড় বৈশম্পায়নের অনুসন্ধান না পাওয়াতে উদ্বিগ্ন ছিলেন, তাহাতে আবার প্রিয়তমার অমঙ্গলচিন্তা মনোমধ্যে প্রবেশ করাতে নিতান্ত কাতর হইলেন। শূন্যহৃদয়ে মহাশ্বেতার নিকট-বর্ত্তী হইয়া শিলাতলের এক পার্শ্বে বসিলেন ও তরলিকাকে মহাশ্বেতার শোকের হেতু জিজ্ঞাসিলেন। তরলিকা কিছু বলিতে পারিল না, কেবল দীননয়নে মহাশ্বেতার মুখ-পানে চাহিয়া রহিল।

মহাশ্বেতা বসনাঞ্চলে নেত্রজল মোচন করিয়া কাতরস্বরে কহিলেন, "মহাভাগ! যে নিষ্করুণা ও নির্লজ্জা পূর্ব্বে আপনাকে দারুণ শোকবৃত্তান্ত শ্রবণ করিয়াছিল, সেই পাপীয়সী এক্ষণেও এক অপূর্ব্ব ঘটনা শ্রবণ করাইতে প্রস্তুত আছে। কেয়ূরকের মুখে আপনার উজ্জয়িনীগমনের সংবাদ শুনিয়া যৎপরোনাস্তি দুঃখিত হইলাম। চিত্ররথের মনোরথ, মদিরার বাঞ্ছা ও আপন অভীষ্টসিদ্ধি না হওয়াতে সমধিক বৈরাগ্যোদয় হইল এবং কাদম্বরীর স্নেহপাশ ভেদ করিয়া তৎক্ষণাৎ আপন আশ্রমে আগমন করিলাম। একদা আশ্রমে বসিয়া আছি, এমন সময়ে রাজকুমারের সমবয়স্ক ও সদৃশাকৃতি সুকুমার এক ব্রাহ্মণকুমারকে দূর হইতে দেখিলাম। তিনি এরূপ অন্যমনস্ক যে তাঁহার আকার দেখিয়া বোধ হইল যেন, কোন প্রণষ্ট বস্তুর অন্বেষণ করিতে করিতে এই দিকে আসিতেছেন। ক্রমে নিকটবর্ত্তী হইয়া পরিচিতের ন্যায় আমাকে জ্ঞান করিয়া, নিমেষশূন্যনয়নে অনেকক্ষণ আমার প্রতি দৃষ্টিপাত করিয়া রহিলেন। অনন্তর মৃদুস্বরে বলিলেন, 'সুন্দরি! এই ভূমণ্ডলে বয়স ও আকৃতির অবিসম্বাদী কর্ম্ম করিয়া কেহ নিন্দাস্পদ হয় না। কিন্তু তুমি তাহার বিপরীত কর্ম্ম করিতেছ। তোমার নবীন বয়স, কোমল শরীর ও শিরীষকুসুমের ন্যায় সুকুমার অবয়ব। এ সময় তোমার তপস্যার সময় নয়। মৃণালিনীর তুহিনপাত যেরূপ সাংঘাতিক, তোমার পক্ষে তপস্যার আড়ম্বরও সেইরূপ। তোমার মত নবযুবতীরা যদি ইন্দ্রিয়সুখে জলাঞ্জলি দিয়া তপস্যায় অনুরক্ত হয়, তাহা হইলে মকরকেতুর মোহন শর কি কার্য্যকর হইল? শশধরের উদয়, কোকিলের কলরব, বসন্তকালের সমাগম ও বর্ষা ঋতুর আড়ম্বরের কি ফলোদয় হইল? বিকসিত কমল, কুসুমিত উপবন ও মলয়ানিল কি কর্ম্মে লাগিল?'

দেব পুণ্ডরীকের সেই দারুণ ঘটনাবধি আমি সকল বিষয়েই নিরুৎসুক ছিলাম। ব্রাহ্মণকুমারের কথা অগ্নিশিখার ন্যায় আমার গাত্রদাহ করিতে লাগিল। তাঁহার কথাসমাপ্তি না হইতেই বিরক্ত হইয়া তথা হইতে উঠিয়া গেলাম; দেবতাদিগের অর্চ্চনার নিমিত্ত কুসুম তুলিতে লাগিলাম। তথা হইতে তরলিকাকে ডাকিয়া কহিলাম, 'ঐ দুর্ব্বৃত্ত ব্রাহ্মণকুমারের অসঙ্গত কথা ও কুটিল ভাবভঙ্গী দ্বারা বোধ হইতেছে, উহার অভিপ্রায় ভালি নয়। উহাকে বারণ কর, যেন আর এখানে না আইসে। যদি আইসে, ভাল হইবে না।' তরলিকা ভয়প্রদর্শন ও তর্জ্জন গর্জ্জন পূর্ব্বক বারণ করিয়া কহিল, 'তুমি এখান হইতে চলিয়া যাও, পুনর্ব্বার আর আসিও না।' সেই হতভাগ্য সে দিন ফিরিয়া গেল বটে, কিন্তু আপন সঙ্কল্প একবারে পরিত্যাগ করিল না। একদা নিশীথসময়ে চন্দ্রোদয়ে দিগ্বলয় জ্যোৎস্নাময় হইলে তরলিকা শিলাতলে শয়ন করিয়া নিদ্রায় অচেতন হইল। গ্রীষ্মের নিমিত্ত গুহার অভ্যন্তরে নিদ্রা না হওয়াতে আমি বহিঃস্থিত এক শিলাতলে অঙ্গনিক্ষেপ করিয়া গগনোদিত সুধাংশুর প্রতি দৃষ্টিপাত করিয়া রহিলাম। মন্দ মন্দ সমীরণ গাত্রে সুধাবৃষ্টির ন্যায় বোধ হইতে লাগিল। সেই সময় দেব পুণ্ডরীকের বিস্ময়কর ব্যাপার স্মৃতিপথারূঢ় হইল। তাঁহার গুণ স্মরণ হওয়াতে খেদ করিয়া মনে মনে কহিলাম, 'আমি কি হতভাগিনী! আমার দুর্ভাগ্যবশতঃ বুঝি দেববাক্যও মিথ্যা হইল! কৈ, প্রিয়তমের সহিত সমাগমের কোন উপায় দেখিতেছি না। কপিঞ্জল সেই গমন করিয়াছেন, অদ্যাপি প্রত্যাগত হইলেন না।' এইরূপ নানাপ্রকার চিন্তা করিতেছি, এমন সময়ে দূর হইতে পদসঞ্চারের শব্দ শুনিতে পাইলাম। যে দিকে শব্দ হইতেছিল, সেই দিকে দৃষ্টিপাত করিয়া জ্যোৎস্নার আলোকে দূর হইতে দেখিলাম, সেই ব্রাহ্মণকুমার উন্মত্তের ন্যায় দুই বাহু প্রসারিত করিয়া দৌড়িয়া আসিতেছে। তাহার সেইরূপ ভয়ঙ্কর আকার দেখিয়া সাতিশয় শঙ্কা জন্মিল। ভাবিলাম, কি পাপ! উন্মত্তটা আসিয়া সহসা

যদি গাত্র স্পর্শ করে, তৎক্ষণাৎ এই অপবিত্র কলেবর পরিত্যাগ করিব। এত দিনে প্রাণেশ্বরের পুনর্দ্দর্শন প্রত্যাশার মূলচ্ছেদ হইল। এত কাল বৃথা কষ্ট ভোগ করিলাম।

এইরূপ চিন্তা করিতেছি, এমন সময়ে সে নিকটে আসিয়া কহিল, 'চন্দ্রমুখি, ঐ দেখ, কুসুমশরের প্রধান সহায় চন্দ্রমা আমাকে বধ করিতে আসিতেছে। এক্ষণে তোমার শরণাপন্ন হইলাম, যাহাতে রক্ষা পাই, কর।' তাহার সেই ঘৃণাকর কথা শুনিয়া আমার রোষানল প্রজ্বলিত হইয়া উঠিল। ক্রোধে কলেবর কাঁপিতে লাগিল। নিশ্বাসবায়ুর সহিত অগ্নিস্ফুলিঙ্গ বহির্গত হইতে লাগিল। ক্রোধে তর্জ্জন গর্জ্জন পূর্ব্বক ভর্ৎসনা করিয়া কহিলাম, 'রে দুরাত্মন্! এখনও তোর মস্তকে বজ্রাঘাত হইল না, এখনও তোর জিহ্বা ছিন্ন হইয়া পতিত হইল না, এখনও তোর শরীর শত শত খণ্ডে বিভক্ত হইয়া গেল না? বোধ হয়, শুভাশুভ কর্ম্মের সাক্ষীভূত পঞ্চমহাভূত দ্বারা তোর এই অপবিত্র অস্পৃশ্য দেহ নির্ম্মিত হয় নাই। তাহা হইলে এতক্ষণে তোর শরীর অনলে ভস্মীভূত, জলে আপ্লাবিত, রসাতলে নীত, বায়ুবেগে শতধা বিভক্ত ও গগনের সহিত মিলিত হইয়া যাইত। মনুষ্যদেহ আশ্রয় করিয়াছিস, কিন্তু তোকে তির্য্যগ জাতির ন্যায় যথেচ্ছাচারী দেখিতেছি। তোর হিতাহিতজ্ঞান ও কার্য্যাকার্য্যবিবেক কিছুই নাই। তুই একান্ত তির্য্যগ্‌ধর্ম্মাক্রান্ত। তির্য্যগ জাতিতেই তোর পতন হওয়া উচিত।' অনন্তর সর্ব্বসাক্ষীভূত ভগবান চন্দ্রমার প্রতি নেত্রপাত করিয়া কৃতাঞ্জলিপুটে কহিলাম, 'ভগবন্ সর্ব্বসাক্ষিন্! দেব পুণ্ডরীকের দর্শনাবধি যদি অন্য পুরুষের চিন্তা না করিয়া থাকি, যদি কায়মনোবাক্যে তাঁহার প্রতি ভক্তি থাকে, যদি আমার অন্তঃকরণ পবিত্র ও নিষ্কলঙ্ক হয়, তাহা হইলে আমার বচন সত্য হউক অর্থাৎ তির্য্যগ জাতিতে এই পাপিষ্ঠের পতন হউক।' আমার কথার অবসানে, জানি না, কি মদনজ্বরের প্রভাবে, কি আত্মদুষ্কর্ম্মের দুর্ব্বিপাক বশতঃ, কি আমার শাপের সামর্থ্যে সেই ব্রাহ্মণকুমার অচেতন হইয়া ছিন্নমূল তরুর ন্যায় ভূতলে পতিত হইল। তাহার সঙ্গিগণ কাতরস্বরে 'হা হতোহস্মি।' বলিয়া শব্দ করিয়া উঠিল। তাহাদের মুখে শুনিলাম, তিনি আপনার মিত্র।' এই বলিয়া লজ্জায় অধোমুখী হইয়া মহাশ্বেতা রোদন করিতে লাগিলেন।

চন্দ্রাপীড় নয়ন নিমীলন পূর্ব্বক মহাশ্বেতার কথা শুনিতেছিলেন, কথা সমাপ্ত হইলে কহিলেন, 'ভগবতি! এ জন্মে কাদম্বরী-সমাগম ভাগ্যে ঘটিয়া উঠিল না। জন্মান্তরে যাহাতে সেই প্রফুল্ল মুখারবিন্দ দেখিতে পাই, এরূপ যত্ন করিও।' বলিতে তাঁহার হৃদয় বিদীর্ণ হইল। যেমন শিলাতল হইতে ভূতলে পড়িতেছিলেন, অমনি তরলিকা মহাশ্বেতাকে ছাড়িয়া শশব্যস্তে হস্ত বাড়াইয়া ধরিল এবং কাতরস্বরে কহিল, ভর্ত্তৃদারিকে! দেখ দেখ, কি সর্ব্বনাশ উপস্থিত! চন্দ্রাপীড় চৈতন্যশূন্য হইয়াছেন। মৃতদেহের ন্যায় গ্রীবা ভগ্ন হইয়া পড়িতেছে। নেত্র নিমীলিত হইয়াছে। নিশ্বাস বহিতেছে না। জীবনের কোন লক্ষণ নাই। এ কি দুর্দ্দৈব! এ কি সর্ব্বনাশ! হা! দেব কাদম্বরী-প্রাণবল্লভ! কাদম্বরীর কি দশা ঘটিল!' এই বলিয়া তরলিকা মুক্তকণ্ঠে রোদন করিয়া উঠিল। মহাশ্বেতা সসম্ভ্রমে চন্দ্রাপীড়ের প্রতি চক্ষু নিক্ষেপ করিলেন এবং সেইরূপ অবস্থা দেখিয়া হতবুদ্ধি ও চিত্রিতের ন্যায় নিশ্চেষ্ট হইয়া রহিলেন। 'আঃ পাপীয়সি দুষ্টতাপসি! কি করিলি, জগতের চন্দ্র হরণ করিলি? মহারাজ তারাপীড়ের সর্ব্বস্ব অপহৃত হইল, মহিষী বিলাসবতীর সর্ব্বনাশ উপস্থিত হইল, পৃথিবী অনাথা হইল! হায়, এত দিনের পর উজ্জয়িনী শূন্য হইল! এক্ষণে প্রজারা কাহার মুখ নিরীক্ষণ করিবে, আমরা কাহার শরণাপন্ন হইব? এ কি বিনা মেঘে বজ্রাঘাত! 'চন্দ্রপীড় কোথায়?' মহারাজ এই কথা জিজ্ঞাসা করিলে আমরা কি উত্তর

দিব?' পরিচারকেরা 'হা হতোঽস্মি' বলিয়া উচ্চৈঃস্বরে এইরূপে বিলাপ করিয়া উঠিল। ইন্দ্রায়ুধ চন্দ্রাপীড়ের প্রতি দৃষ্টিপাত করিয়া রহিল। তাহার নয়নযুগল হইতে অজস্র অশ্রুবারি বিনির্গত হইতে লাগিল।

এ দিকে পত্রলেখার মুখে চন্দ্রাপীড়ের আগমনবার্ত্তা শ্রবণ করিয়া কাদম্বরীর আনন্দের আর পরিসীমা রহিল না। প্রাণেশ্বরের সমাগমে এরূপ সমুৎসুক হইলেন যে, তাঁহার আগমন পর্য্যন্ত প্রতীক্ষা করিতে পারিলেন না; প্রিয়তমের প্রত্যুদ্গমন করিবার মানসে উজ্জ্বল বেশ ধারণ করিলেন; মণিময় অলঙ্কারে ভূষিত হইয়া গাত্রে অঙ্গরাগ লেপন পূর্ব্বক কণ্ঠে কুসুমমালা পরিলেন; সুসজ্জিত হইয়া কতিপয় পরিজনের সহিত বাড়ীর বহির্গত হইলেন। যাইতে যাইতে মদলেখাকে জিজ্ঞাসিলেন, "মদলেখে! পত্রলেখার কথা কি সত্য, চন্দ্রাপীড় কি আসিয়াছেন? আমার ত বিশ্বাস হয় না। তাঁহার তৎকালীন নির্দ্দয় আচরণ স্মরণ করিলে তাঁহার আর কোন কথায় শ্রদ্ধা হয় না। আমার হৃদয় কম্পিত হইতেছে। পাছে তাঁহার আগমন-বিষয়ে হতাশ হইয়া বিষণ্ণচিত্তে ফিরিয়া আসিতে হয়'—বলিতে বলিতে দক্ষিণচক্ষু-স্পন্দ হইল। ভাবিলেন, 'এ আবার কি! বিধাতা কি এখনও পরিতৃপ্ত হন নাই আবারও দুঃখে নিক্ষিপ্ত করিবেন?' এইরূপ চিন্তা করিতে করিতে মহাশ্বেতার আশ্রমে উপস্থিত হইলেন। দেখিলেন, সকলেই বিষণ্ণ, সকলের মুখেই দুঃখের চিহ্ন প্রকাশ পাইতেছে। অনন্তর ইতস্ততঃ দৃষ্টিপাত করিয়া পুষ্পশূন্য উদ্যানের ন্যায়, পল্লবশূন্য তরুর ন্যায়, বারিশূন্য সরোবরের ন্যায়, প্রাণশূন্য চন্দ্রাপীড়ের দেহ পতিত রহিয়াছে, দেখিতে পাইলেন; দেখিবামাত্র মূর্চ্ছাপন্ন হইয়া ভূতলে পড়িতেছিলেন, অমনি মদলেখা ধরিল। পত্রলেখা অচেতন হইয়া ভূতলে বিলুণ্ঠিত হইতে লাগিল। কাদম্বরী অনেক ক্ষণের পর চেতন পাইয়া সস্পৃহলোচনে চন্দ্রাপীড়ের মুখচন্দ্র দেখিলেন এবং ছিন্নমূলা লতার ন্যায় ভূতলে পতিত হইয়া শিরে করাঘাত করিতে লাগিলেন।

মদলেখা কাদম্বরীর চরণে পতিত হইয়া আর্ত্তস্বরে কহিল, 'ভর্ত্তদারিকে! আহা, তোমা বই মদিরা ও চিত্ররথের কেহ নাই। তোমার হৃদয় বিদীর্ণ হইল বোধ হইতেছে। প্রসন্ন হও, ধৈর্য্য অবলম্বন কর।' মদলেখার কথায় হাস্য করিয়া কাদম্বরী কহিলেন, 'অয়ি উন্মত্তে! ভয় কি? আমার হৃদয় পাষাণে নির্ম্মিত, তাহা কি তুমি এখনও বুঝিতে পার নাই। ইহা বজ্র অপেক্ষাও কঠিন, তাহা কি তুমি জানিতে পার নাই? যখন এই ভয়ঙ্কর ব্যাপার দেখিবামাত্র বিদীর্ণ হয় নাই, তখন আর বিদীর্ণ হইবার আশঙ্কা কি? হা, এখনও জীবিত আছি! মরিবার এমন সময় আর কবে পাইব? সমুদয় দুঃখ ও সকল সন্তাপ শান্তি পাইবার শুভদিন হইয়াছে! আহা, আমার কি সৌভাগ্য! মরিবার সময় প্রাণেশ্বরের মুখকমল দেখিতে পাইলাম। জীবিতেশ্বরকে পুনর্ব্বার দেখিতে পাইব, এরূপ প্রত্যাশা ছিল না। কিন্তু বিধাতা অনুকূল হইয়া তাহাও ঘটাইয়া দিলেন। তবে আর বিলম্ব কেন? জীবিত ব্যক্তিরাই পিতা-মাতা বন্ধুবান্ধব, পরিজন ও সখীগণের অপেক্ষা করে। এখন আর তাহাদিগের অনুরোধ কি? এত দিনে সকল ক্লেশ দূর হইল, সকল যাতনার শান্তি হইল, সকল সন্তাপ নির্ব্বাণ হইল। যাহার নিমিত্ত লজ্জা, ধৈর্য্য, কুলমর্য্যাদা পরিত্যাগ করিয়াছি, বিনয়ে জলাঞ্জলি দিয়াছি, গুরুজনের অপেক্ষা পরিহার করিয়াছি, সখীদিগকে যৎপরোনাস্তি যাতনা দিয়াছি, প্রতিজ্ঞা লঙ্ঘন করিয়াছি, সেই জীবনসর্ব্বস্ব প্রাণেশ্বর প্রাণত্যাগ করিয়াছেন. আমি এখনও জীবিত আছি? সখি! তুমি আবার সেই ঘৃণাকর, লজ্জাকর প্রাণ রাখিতে অনুরোধ করিতেছ? এ সময় সুখে মরিবার সময়, তুমি বাধা দিও না।

যদি আমার প্রতি প্রিয়সখীর স্নেহ থাকে ও আমার প্রিয়কার্য্য করিতে ইচ্ছা হয়, তাহা হইলে শোকে পিতা-মাতার যাহাতে দেহ অবসান না হয়, বাসভবন শূন্য দেখিয়া সখীজন ও পরিজনেরা যাহাতে দিগ্‌দিগন্তে প্রস্থান না করে, এরূপ করিও। অঙ্গনমধ্যবর্ত্তী সহকারপোতকের সহিত তৎপার্শ্ববর্ত্তিনী মাধবীলতার বিবাহ দিও। সাবধান, যেন মদারোপিত অশোকতরুর বালপল্লব কেহ খণ্ডন না করে। শয়নের শিরোভাগে কামদেবের যে চিত্রপট আছে, তাহা গত মাত্র পাটিত করিও। কালিন্দী শারীকা ও পরিহাস শুককে বন্ধন হইতে মুক্ত করিয়া দিও। আমার প্রীতিপাত্র হরিণটিকে কোন তপোবনে রাখিয়া আসিও। নকুলীকে আপন অঙ্কে সর্ব্বদা রাখিও। ক্রীড়াপর্ব্বতে যে জীবঞ্জীবক-মিথুন এবং আমার পাদসহচারী যে হংসশাবক আছে, তাহারা যাহাতে বিপন্ন না হয়, এরূপ তত্ত্বাবধান করিও। বনমানুষী কখন গৃহে বাস করে না; অতএব তাহাকে বনে ছাড়িয়া দিও। কোন তপস্বীকে ক্রীড়াপর্ব্বত প্রদান করিও। আমার এই অঙ্গের ভূষণ গ্রহণ কর, ইহা কোন দীন ব্রাহ্মণকে সমর্পণ করিও; বীণা ও অন্য সামগ্রী যাহা তোমার রুচি হয়, আপনি রাখিও। আমি এক্ষণে বিদায় হইলাম, আইস, একবার জন্মের শোধ আলিঙ্গন ও কণ্ঠগ্রহণ করিয়া শরীর শীতল করি। চন্দ্রকিরণে, চন্দনরসে, শীতল জলে, সুশীতল শিলাতলে, কমলিনীপত্রে, কুমুদ, কুবলয় শৈবালের শয্যায় আমার গাত্র দগ্ধ ও জর্জ্জরিত হইয়াছে। এক্ষণে প্রাণেশ্বরের কণ্ঠগ্রহণ পূর্ব্বক উজ্জ্বলিত চিতানলে শরীর নির্ব্বাপিত করি।" মদলেখাকে এই কথা বলিয়া মহাশ্বেতার কণ্ঠধারণ পূর্ব্বক কহিলেন, "প্রিয়সখি! তুমি আশারূপ মৃগতৃষ্ণিকায় মোহিত হইয়া ক্ষণে ক্ষণে মরণাধিক যন্ত্রণা অনুভব করিয়া সুখে জীবনধারণ করিতেছ। এই অভাগিনীর আবার সে আশাও নাই। এক্ষণে জগদীশ্বরের নিকট প্রার্থনা যেন, জন্মান্তরে প্রিয়সখীর দেখা পাই।" এই বলিয়া চন্দ্রাপীড়ের চরণদ্বয় অঙ্কে ধারণ করিলেন। স্পর্শমাত্র চন্দ্রাপীড়ের দেহ হইতে উজ্জ্বল জ্যোতি উদ্গত হইল। জ্যোতির উজ্জ্বল আলোকে ক্ষণকাল সেই প্রদেশ কৌমুদীময় বোধ হইল।

অনন্তর অন্তরীক্ষে এই বাণী বিনির্গত হইল, 'বৎসে মহাশ্বেতে! আমার কথার আশ্বাসে তুমি জীবনধারণ করিতেছ। অবশ্য প্রিয়তমের সহিত সাক্ষাৎ হইবে, সন্দেহ করিও না। পুণ্ডরীকের শরীর আমার তেজঃস্পর্শে অবিনাশী ও অবিকৃত হইয়া মদীয় লোকে আছে। চন্দ্রাপীড়ের এই শরীরও মত্তেজোময় ও অবিনাশী। বিশেষতঃ কাদম্বরীর করস্পর্শ হওয়াতে ইহার আর ক্ষয় নাই। শাপদোষে এই দেহ জীবনশূন্য হইয়াছে, যোগিশরীরের ন্যায় পুনর্ব্বার জীবাত্মা সংযুক্ত হইবে। তোমাদের প্রত্যয়ের নিমিত্ত ইহা এই স্থানেই থাকিল, অগ্নিসংস্কার বা পরিত্যাগ করিও না। যত দিন পুনর্জীবিত না হয়, প্রযত্নে রক্ষণাবেক্ষণ করিও।"

আকাশবাণী শ্রবণান্তর সকলে বিস্মিত ও চমৎকৃত হইয়া চিত্রিতের ন্যায় নিমেষশূন্যলোচনে গগনে দৃষ্টিপাত করিয়া রহিল। চন্দ্রাপীড়ের শরীরোদ্ভূত জ্যোতিঃস্পর্শে পত্রলেখার মূর্চ্ছাপনয় ও চৈতন্যোদয় হইল। তখন সে উন্মত্তার ন্যায় সহসা গাত্রোত্থান করিয়া ইন্দ্রায়ুধের নিকটে অতিবেগে গমন করিয়া কহিল, 'রাজকুমার প্রস্থান করিলেন, তোমার আর একাকী থাকা উচিত নয়।' এই বলিয়া রক্ষকের হস্ত হইতে বলপূর্ব্বক বল্গা গ্রহণ করিয়া তাহার সহিত অচ্ছোদ-সরোবরে ঝম্পপ্রদান করিল; ক্ষণকালের মধ্যে জলে নিমগ্ন হইয়া গেল। অনন্তর জটাধারী এক তাপসকুমার সহসা জলমধ্য হইতে সমুত্থিত হইলেন। তাঁহার মস্তকে শৈবাল লাগাতে ও গাত্র হইতে বিন্দু বিন্দু বারি পতিত হওয়াতে প্রথমে বোধ হইল, যেন জলমানুষ। মহাশ্বেতা সেই তাপসকুমারকে পরিচিত-

পূর্ব্ব ও দৃষ্টপূর্ব্ব বোধ করিয়া একদৃষ্টিতে দেখিতে লাগিলেন। তিনিও নিকটে আসিয়া মৃদুস্বরে কহিলেন, "গন্ধর্ব্বরাজপুত্রি! আমাকে চিনিতে পার?" মহাশ্বেতা শোক, বিস্ময় ও আনন্দের মধ্যবর্ত্তিনী হইয়া সসম্ভ্রমে গাত্রোত্থান করিয়া সাষ্টাঙ্গ প্রণিপাত করিলেন. গদগদবচনে কহিলেন, "ভগবন্ কপিঞ্জল! এই হতভাগিনীকে সেইরূপ বিষম সঙ্কটে রাখিয়া আপনি কোথায় গিয়াছিলেন? এতকাল কোথায় ছিলেন? আপনার প্রিয় সখাকে কোথায় রাখিয়া কোথা হইতে আসিতেছেন?"

মহাশ্বেতা এই কথা জিজ্ঞাসা করিলে কাদম্বরী, কাদম্বরীর পরিজন ও চন্দ্রাপীড়ের সঙ্গিগণ সকলে বিস্ময়াপন্ন হইয়া তাপসকুমারের প্রতি দৃষ্টিপাত করিয়া রহিল। তিনি প্রতিবচন প্রদান করিতে আরম্ভ করিয়া কহিলেন, 'গন্ধর্ব্বরাজপুত্রি! অবহিত হইয়া শ্রবণ কর। তুমি সেইরূপ বিলাপ ও পরিতাপ করিতেছিলে, তোমাকে একাকিনী রাখিয়া 'রে দুরাত্মন্! বন্ধুকে লইয়া কোথায় যাইতেছিস্' এই কথা বলিতে বলিতে অপহরণকারী সেই পুরুষের সঙ্গে সঙ্গে চলিলাম। তিনি 'আমার কথায় কিছুই উত্তর না দিয়া স্বর্গমার্গে উপস্থিত হইলেন। বৈমানিকেরা বিস্ময়োৎফুল্ল-নয়নে দেখিতে লাগিল। দিব্যাঙ্গনারা ভয়ে পথ ছাড়িয়া দিল। আমি ক্রমাগত পশ্চাৎ পশ্চাৎ চলিলাম।' তিনি চন্দ্রলোকে উপস্থিত হইলেন। তথায় মনোদয়নাম্নী সভার মধ্যে চন্দ্রকান্তমণিনির্ম্মিত পর্য্যঙ্কে প্রিয়সখার শরীর সংস্থাপিত করিয়া কহিলেন, 'কপিঞ্জল! আমি চন্দ্রমা, জগতের হিতের নিমিত্ত গগনমণ্ডলে উদিত হইয়া স্বকার্য্য সম্পাদন করিতেছিলাম। তোমার এই প্রিয়বয়স্য বিরহ বেদনায় প্রাণত্যাগ করিবার সময় বিনাপরাধে আমাকে এই বলিয়া শাপ দিলেন, রে দুরাত্মন্, তুই কর দ্বারা সন্তাপিত করিয়া বল্লভার প্রতি সাতিশয় অনুরক্ত এই ব্যক্তির প্রাণ বিনাশ করিলি; এই অপরাধে তোকে এই ভূতলে বারংবার জন্মগ্রহণ করিতে হইবে এবং আমার ন্যায় অনুরাগপরবশ হইয়া প্রিয়াবিয়োগে দুঃসহ যন্ত্রণা অনুভব করিতে হইবে। বিনাপরাধে শাপ দেওয়াতে আমি ক্রোধান্ধ হইলাম এবং বৈরনির্য্যাতনের নিমিত্ত এই বলিয়া প্রতিশাপ প্রদান করিলাম, রে মূঢ়! তুই এবার যেরূপ যাতনা ভোগ করিলি, বারংবার তোকে এইরূপ যাতনা ভোগ করিতে হইবে। ক্রোধশান্তি হইলে ধ্যান করিয়া দেখিলাম, আমার কিরণ হইতে অপ্সরাদিগের যে কুল উৎপন্ন হয়, সেই কুলে গৌরীনাম্নী গন্ধর্ব্বকুমারী জন্মগ্রহণ করেন; তাঁহার দুহিতা মহাশ্বেতা এই মুনিকুমারকে পতিরূপে বরণ করিয়াছেন। তখন সাতিশয় অনুতাপ হইল। কিন্তু শাপ দিয়াছি, আর উপায় কি? এক্ষণে উভয়কেই মর্ত্ত্যলোকে দুইবার জন্মগ্রহণ করিতে হইবে, সন্দেহ নাই। যাবৎ শাপের অবসান না হয়, তাবৎ তোমার বন্ধুর মৃতদেহ এই স্থানে থাকিবে। আমার সুধাময় করস্পর্শে ইহা বিকৃত হইবে না। শাপাবসানে এই শরীরেই পুনর্ব্বার প্রাণসঞ্চার হইবে, এই নিমিত্ত ইহা এখানে আনিয়াছি। মহাশ্বেতাকেও আশ্বাস প্রদান করিয়া আসিয়াছি। তুমি এক্ষণে মহর্ষি শ্বেতকেতুর নিকটে গিয়া এই সকল বৃত্তান্ত বিশেষ করিয়া তাঁহার সমক্ষে বর্ণন কর। তিনি মহাপ্রভাবশালী, অবশ্য কোন প্রতীকার করিতে পারিবেন।'

চন্দ্রমার আদেশানুসারে আমি দেবমার্গ দিয়া শ্বেতকেতুর নিকট যাইতেছিলাম। পথিমধ্যে অতি কোপনস্বভাব এক বিমানচারীকে উল্লঙ্ঘন করাতে তিনি ভ্রুকুটিভঙ্গী দ্বারা রোষপ্রকাশ পূর্ব্বক আমার প্রতি নেত্রপাত করিলেন। তাঁহার আকার দেখিয়া বোধ হইল যেন, রোষানলে আমাকে দগ্ধ করিতে উদ্যত হইয়াছেন। অনন্তর 'দুরাত্মন্! তুই মিথ্যাতপোবলে গর্ব্বিত হইয়াছিস্, তুরঙ্গমের ন্যায় লম্ফপ্রদান পূর্ব্বক আমাকে উল্লঙ্ঘন করিলি। অতএব তুরঙ্গম হইয়া ভূতলে জন্মগ্রহণ কর্।' তর্জ্জন-গর্জ্জন পূর্ব্বক এই বলিয়া শাপ প্রদান করিলেন। আমি বাষ্পাকুলনয়নে কৃতাঞ্জলিপুটে নানা অনুনয় করিয়া কহিলাম,

ভগবন্! বয়স্যের বিরহশোকে অন্ধ হইয়া এই দুষ্কর্ম করিয়াছি, অবজ্ঞাপ্রযুক্ত করি নাই। এক্ষণে ক্ষমা প্রার্থনা করিতেছি। প্রসন্ন হইয়া শাপ সংহার করুন।' তিনি কহিলেন, 'আমার শাপ অন্যথা হইবার নহে। তুমি ভূতলে তুরঙ্গমরূপে অবতীর্ণ হইয়া যাহার বাহন হইবে, তাহার মরণান্তে স্নান করিয়া আপনার স্বরূপপ্রাপ্ত হইবে।' আমি বিনয় পূর্ব্বক পুনর্ব্বার কহিলাম, 'ভগবন্! শাপদোষে চন্দ্রমা মর্ত্তলোকে জন্মগ্রহণ করিবেন। আমি যেন তাঁহারই বাহন হই।' তিনি ধ্যানপ্রভাবে সমুদায় অবগত হইয়া কহিলেন, 'হাঁ, উজ্জয়িনী নগরে তারাপীড় রাজা অপত্যপ্রাপ্তির আশায় ধর্ম্মকর্ম্মের অনুষ্ঠান করিতেছেন। চন্দ্রমা তাঁহারই অপত্য হইয়া ভূতলে অবতীর্ণ হইবেন। তোমার প্রিয়বয়স্য পুণ্ডরীক ঋষিও রাজমন্ত্রী শুকনাসের ঔরসে জন্মগ্রহণ করিবেন। তুমিও রাজকুমাররূপে অবতীর্ণ চন্দ্রের বাহন হইবে।' তাঁহার কথার অবসানে আমি সমুদ্রের প্রবাহে নিপতিত হইলাম ও তুরঙ্গমরূপ ধারণ করিয়া তীরে উঠিলাম। তুরঙ্গম হইলাম বটে, কিন্তু আমার জন্মান্তরীণ সংস্কার বিনষ্ট হইল না। আমিই চন্দ্রাপীড়কে কিন্নরমিথুনের অনুগামী করিয়া এই স্থানে আনিয়াছিলাম। চন্দ্রাপীড় চন্দ্রের অবতার। যিনি জন্মান্তরীণ অনুরাগের পরতন্ত্র হইয়া তোমার প্রণয়াভিলাষে এই প্রদেশে আসিয়াছিলেন ও তোমার শাপে বিনষ্ট হইয়াছেন। তিনি আমার প্রিয় বয়স্য পুণ্ডরীকের অবতার।"

মহাশ্বেতা কপিঞ্জলের কথা শুনিয়া "হা দেব! জন্মান্তরেও তুমি আমার প্রণয়ানুরাগ বিস্মৃত হইতে পার নাই। আমারই অন্বেষণ করিতে করিতে এই স্থানে আগমন করিয়াছিলে; আমি নৃশংসা রাক্ষসী বারংবার তোমার বিনাশের হেতুভূত হইলাম! দগ্ধ বিধি আমাকে আপন প্রয়োজন-সম্পাদনের সাধন করিবে বলিয়াই কি এত দীর্ঘ পরমায়ু প্রদান পূর্ব্বক আমার নির্ম্মাণ করিয়াছিল?" কপিঞ্জল প্রবোধবাক্যে কহিলেন, "গন্ধর্ব্বরাজপুত্রি! শাপদোষে সেই সেই ঘটনা হইয়াছে, তোমার দোষ কি? এক্ষণে যাহাতে পরিণামে শ্রেয়ঃ হয়, তাহার চেষ্টা পাও। যে ব্রত অঙ্গীকার করিয়াছ, তাহাতেই একান্ত অনুরক্ত হও। তপস্যার অসাধ্য কিছুই নাই। পার্ব্বতী যেরূপ তপস্যার প্রভাবে পশুপতির প্রণয়িনী হইয়াছিলেন, তুমিও সেইরূপ পুণ্ডরীকের সহধর্ম্মিণী হইবে, সন্দেহ করিও না।" কপিঞ্জলের সান্ত্বনাবাক্যে মহাশ্বেতা ক্ষান্ত হইলেন। কাদম্বরী বিষণ্ণ-বদনে জিজ্ঞাসা করিলেন, "ভগবন্! পত্রলেখাও ইন্দ্রায়ুধের সহিত জলপ্রবেশ করিয়াছিল। শাপগ্রস্ত ইন্দ্রায়ুধরূপ পরিত্যাগ করিয়া আপনি স্বরূপ প্রাপ্ত হইলেন। কিন্তু পত্রলেখা কোথায় গেল, শুনিতে অতিশয় কৌতুক জন্মিয়াছে; অনুগ্রহ করিয়া ব্যক্ত করুন।" কপিঞ্জল কহিলেন, "জলপ্রবেশানন্তর যে যে ঘটনা হইয়াছে, তাহা আমি অবগত নহি। চন্দ্রের অবতার চন্দ্রাপীড় ও পুণ্ডরীকের অবতার বৈশম্পায়ন কোথায় জন্মগ্রহণ করিয়াছেন এবং পত্রলেখা কোথায় গিয়াছে, জানিবার নিমিত্ত কালত্রয়োদর্শী ভগবান্ শ্বেতকেতুর নিকট গমন করি।" এই বলিয়া কপিঞ্জল গগনমার্গে উঠিলেন।

তিনি প্রস্থান করিলে রাজপরিজনেরা বিস্ময়ে শোক-সন্তাপ বিস্মৃত হইল। চন্দ্রাপীড়ের ও বৈশম্পায়নের পুনরুজ্জীবন পর্য্যন্ত এই স্থানে থাকিতে হইবে স্থির করিয়া বাসস্থান নিরূপণ করিল ও তথায় অবস্থিতি করিতে লাগিল। কাদম্বরী মহাশ্বেতাকে কহিলেন, "প্রিয়সখি! বিধাতা এই হতভাগিনীদিগকে দুঃখের সমান অংশভাগিনী করিয়া পরস্পর দৃঢ়তর শখ্যবন্ধন করিয়া দিলেন। আজি তোমাকে প্রিয়সখী বলিয়া সম্বোধন করিতে লজ্জা বোধ হইতেছে না। ফলতঃ এত দিনের পর আজি আমি তোমার যথার্থ প্রিয়সখী হইলাম। এক্ষণে কর্ত্তব্য কি, উপদেশ দাও। কি করিলে শ্রেয়ঃ হইবে, কিছুই বুঝিতে পারিতেছি না।" মহাশ্বেতা উত্তর করিলেন, "প্রিয়সখি! কি উপদেশ দিব? আশাকে কেহ অতিক্রম

করিতে পারে না। আশা লোকদিগকে যে পথে লইয়া যায়, লোকেরা সেই পথে যায়। আমি কেবল কথামাত্রের আশ্বাসে প্রাণত্যাগ করিতে পারি নাই। তুমি ত কপিঞ্জলের মুখে সমুদায় বৃত্তান্ত বিশেষরূপে অবগত হইলে। যাবৎ চন্দ্রাপীড়ের শরীর অবিকৃত থাকে, তাবৎ ইহার রক্ষণাবেক্ষণ কর। শুভ-ফল-প্রাপ্তির আশয়ে লোকে অপ্রত্যক্ষ দেবতার কাষ্ঠময়, মৃন্ময়, প্রস্তরময় প্রতিমাও পূজা করিয়া থাকে। তুমি ত প্রত্যক্ষ দেবতা চন্দ্রমার সাক্ষাৎ মূর্ত্তি লাভ করিয়াছ। তোমার ভাগ্যের পরিসীমা নাই। এক্ষণে যত্ন পূর্ব্বক রক্ষা ও ভক্তিভাবে পরিচর্য্যা কর।"

মদলেখা ও তরলিকা ধরাধরি করিয়া শীত, বাত, আতপ ও বৃষ্টির জল না লাগে এমন স্থানে এক শিলার উপরে চন্দ্রাপীড়ের মৃতদেহ আনিয়া রাখিল। যিনি নানা বেশ-ভূষায় ভূষিত হইয়া হর্ষোৎফুল্ল লোচনে প্রিয়তমের সহিত সাক্ষাৎ করিতে আসিয়াছিলেন, তাঁহাকে এক্ষণে দীনবেশে ও দুঃখিত-চিত্তে তপস্বিনীর আকার অঙ্গীকার করিতে হইল। বিকসিত কুসুম, সুগন্ধি চন্দন, সুরভি ধূপ, যাহা উপভোগের প্রধান সামগ্রী ছিল, তাহা এক্ষণে দেবার্চ্চনায় নিযুক্ত হইল। এক্ষণে নির্ঝরবারি দর্পণ, গিরিগুহা গৃহ, লতা সখী, বৃক্ষগণ রক্ষক, তরুশাখা চন্দ্রাতপ ও কেকারব তন্ত্রীঝঙ্কার হইল। দূর হইতে আগমন করাতে ও সহসা সেই দুঃসহ শোকানলে পতিত হওয়াতে কাদম্বরীর কণ্ঠ শুষ্ক হইয়াছিল; তথাপি পান-ভোজন কিছুই করিলেন না। সরোবরে স্নান করিয়া পবিত্র দুকূল পরিধান করিলেন। এবং প্রিয়তমের পাদদ্বয় অঙ্কে ধারণ করিয়া দিবস অতিবাহিত করিলেন। রজনী সমাগত হইল। একে বর্ষাকাল, তাহাতে অন্ধকারাবৃত রজনী। চতুর্দ্দিকে মেঘ, মুষলধারে বৃষ্টি, ক্ষণে ক্ষণে বজ্রের নির্ঘাত ও মধ্যে মধ্যে বিদ্যুতের দুঃসহ আলোক। খদ্যোতমালা অন্ধকারাচ্ছন্ন তরুমণ্ডলীকে আবৃত করিয়া আরও ভয়ঙ্কর করিল। গিরিনির্ঝরের পতনশব্দ, ভেকের কোলাহল ও ময়ূরের কেকারবে বন আকুল হইল। কিছুই দেখা যায় না। কিছুই কর্ণগোচর হয় না। কি ভয়ানক সময়! এ সময়ে জনপদবাসী সাহসী পুরুষের মনেও ভয়সঞ্চার হয়। কিন্তু কাদম্বরী সেই অরণ্যে প্রিয়তমের মৃতদেহ সম্মুখে রাখিয়া সেই ভয়ঙ্করী বর্ষাবিভাবরী যাপিত করিলেন।

প্রভাতে অরুণ উদিত হইলে প্রিয়তমের শরীরে দৃষ্টিপাত করিয়া দেখিলেন, অঙ্গ-প্রত্যঙ্গের কিছুমাত্র বিশ্রী হয় নাই; বরং অধিক উজ্জ্বল বোধ হইতেছে। তখন আহ্লাদিত-চিত্তে মদলেখাকে কহিলেন, "মদলেখে! দেখ দেখ, প্রাণেশ্বরের শরীর যেন সজীব বোধ হইতেছে।" মদলেখা নিমেষশূন্য-নয়নে অনেকক্ষণ নিরক্ষণ করিয়া কহিল, "ভর্তৃদারিকে! জীবনবিরহে এই দেহ কেবল চেষ্টাশূন্য; নতুবা সেই রূপ, সেই লাবণ্য, কিছুমাত্র বৈলক্ষণ্য হয় নাই। কপিঞ্জল যে শাপবিবরণ বর্ণন করিয়া গেলেন এবং আকাশবাণী দ্বারা যাহা ব্যক্ত হইয়াছে, তাহা সত্য, সংশয় নাই।" কাদম্বরী আনন্দিত মনে মহাশ্বেতাকে, তদনন্তর চন্দ্রাপীড়ের সঙ্গিগণকে সেই শরীর দেখাইলেন। সঙ্গিগণ বিস্ময়-বিকসিত নয়নে যুবরাজের শরীরশোভা দেখিতে লাগিল; কৃতাঞ্জলিপুটে কহিল, "দেবি! মৃতদেহ অবিকৃত থাকে, ইহা আমরা কখন দেখি নাই, শ্রবণও করি নাই। ইহা অতি আশ্চর্য্য ব্যাপার সন্দেহ নাই। এক্ষণে আপনার প্রভাবলে ও তপস্যার ফলে যুবরাজ পুনর্জীবিত হইলেই সকলে চরিতার্থ হই।" পরদিনও সেই রূপ উজ্জ্বল শরীরসৌষ্ঠব দেখিয়া আকাশবাণীর কোন অংশে আর সংশয় রহিল না। তখন কাদম্বরী কহিলেন, "মদলেখে! আমার শেষ পর্য্যন্ত এই স্থানে অবস্থিতি করিতে হইবে। অতএব তুমি বাটী যাও ও এই বিস্ময়াবহ ব্যাপার পিতা-মাতার কর্ণগোচর কর। তাঁহারা যাহাতে বিরূপ না ভাবেন, দুঃখিত না হন এবং এখানে না আইসেন, এরূপ করিও।

এখানে আসিলে তাঁহাদিগকে দেখিয়া শোকাবেগ ধারণ করিতে পারিব না। সেই বিষম সময়ে অমঙ্গলভয়ে আমার নেত্রযুগল হইতে অশ্রুজল বহির্গত হয় নাই। এক্ষণে জীবিতনাথের পুনঃপ্রাপ্তি-বিষয়ে. নিঃসন্দিগ্ধচিত্ত হইয়াও কেন বৃথা রোদন দ্বারা প্রিয়তমের অমঙ্গল ঘটাইব?" এই বলিয়া মদলেখাকে বিদায় করিলেন।

মদলেখা গন্ধর্ব্বনগর হইতে প্রত্যাগত হইয়া কহিল, "ভর্ত্তৃদারিকে! তোমার অভিষ্টসিদ্ধি হইয়াছে। মহারাজ ও মহিষী আদ্যোপান্ত সমুদায় শ্রবণ করিয়া সস্নেহে কহিলেন, বৎসে কাদম্বরি! চন্দ্রসমীপবর্ত্তিনী রোহিণীর ন্যায় তোমাকে জামাতার পার্শ্ববর্ত্তিনী দেখিব, ইহা মনে প্রত্যাশা ছিল না।. স্বাভিলষিত ভর্ত্তাকে স্বয়ং বরণ করিয়াছ, তিনি আবার চন্দ্রমার অবতার শুনিয়া সাতিশয় আনন্দিত হইলাম। শাপাবসানে জামাতা জীবিত হইলে, তাঁহার সহচারিণী তোমাকে দেখিয়া জীবনের সার্থকতা সম্পাদন করিব। এক্ষণে আকাশবাণীর অনুসারে ধর্ম্মকর্ম্মের অনুষ্ঠান কর। যাহাতে পরিণামে শ্রেয়ঃ হয়, তাহার উপায় দেখ।" মদলেখার মুখে পিতা-মাতার স্নেহসংবলিত মধুরবাক্য শুনিয়া কাদম্বরীর উদ্বেগ দূর হইল।

ক্রমে বর্ষাকাল গত ও শরৎকাল আগত হইল। মেঘের অপগমে দিঙ্মণ্ডল যেন প্রসারিত হইল। মার্ত্তণ্ড প্রচণ্ড কিরণ দ্বারা পঙ্কময় পথ শুষ্ক করিয়া দিলেন। নদ, নদী, সরোবর ও পুষ্করিণীর কলুষিত সলিল নির্ম্মল হইল। মরালকুল নদীর সিকতাময় পুলিনে সুমধুর কলরব করিয়া কেলি করিতে লাগিল। গ্রামসীমায় বিবিধ তরুরাজি ফলভরে অবনত হইল। শুকশারিকা প্রভৃতি পক্ষিগণ ধান্যশীষ মুখে করিয়া শ্রেণীবদ্ধ হইয়া গগনের উপরিভাগে অপূর্ব্ব শোভা বিস্তার করিল। কাশ-কুসুম বিকশিত হইল। ইন্দীবর, কহ্লার, শেফালিকা প্রভৃতি নানা কুসুমের গন্ধযুক্ত ও বিশদবারি-শীকরসম্পৃক্ত সমীরণ মন্দ মন্দ সঞ্চারিত হইয়া জীবগণের মনে আহ্লাদ জন্মাইয়া দিল। সকল অপেক্ষা শশধরের প্রভা ও কমলবনের শোভা উজ্জ্বল হইল। এই কাল কি রমণীয়! লোকের গতায়াতের কোন ক্লেশ থাকে না। যে দিকে নেত্রপাত করা যায়, ধান্যমঞ্জরীর শোভা নয়ন ও মনকে পরিতৃপ্ত করে। জল দেখিলে আহ্লাদ জন্মে। চন্দ্রোদয়ে রজনীর সাতিশয় শোভা হয়। নভোমণ্ডল সর্ব্বদা নির্ম্মল থাকে। ভীষণ বর্ষাকালের অপগমে শরৎকালের মনোহর শোভা দেখিয়া কাদম্বরীর দুঃখ-ভারাক্রান্ত চিত্তও অনেক সুস্থ হইল।

একদা মেঘনাদ আসিয়া কহিল, "দেবি! যুবরাজের বিলম্ব হওয়াতে মহারাজ, মহিষী ও মন্ত্রী অতিশয় উদ্বিগ্ন হইয়া অনেক দূত পাঠাইয়াছেন। আমরা তাহাদিগকে সমুদায় বৃত্তান্ত শ্রবণ করাইয়া বাটী যাইতে অনুরোধ করাতে কহিল, 'আমরা একবার যুবরাজের অবিকৃত আকৃতি দেখিতে অভিলাষ করি। এতদূর আসিয়া যদি তদবস্থাপন্ন তাঁহাকে দেখিয়া না যাই, মহারাজ কি বলিবেন, মহিষীকে কি বলিয়া বুঝাইব?' এক্ষণে যাহা কর্ত্তব্য করুন।" উপস্থিত বৃত্তান্ত শ্রবণ করিলে শ্বশুরকুলে শোক-তাপের পরিসীমা থাকিবে না, এই চিন্তা করিয়া কাদম্বরী অত্যন্ত বিষণ্ণ হইলেন, বাষ্পাকুল লোচনে গদগদবচনে, "হাঁ, তাহারা অযুক্ত কথা কহে নাই। যে অদ্ভুত ও অলৌকিক ব্যাপার উপস্থিত, ইহা স্বচক্ষে দেখিলেও প্রত্যয় হয় না। না দেখিয়া মহারাজের নিকটে গিয়া তাহারা কি করিবে? কি বলিয়াই মহিষীকে বুঝাইবে? যাঁহাকে ক্ষণমাত্র অবলোকন করিলে আর বিস্মৃত হইতে পারা যায় না, ভৃত্যেরা তাঁহার চিরকালীন স্নেহ কিরূপে বিস্মৃত হইবে? শীঘ্র তাহাদিগকে আনয়ন কর। যুবরাজের অবিকৃত শরীরশোভা দেখিয়া তাহাদিগের আগমনশ্রম সফল হউক।"

অনন্তর দূতগণ আশ্রমে প্রবেশিয়া কাদম্বরীকে প্রণাম করিল ও সজলনয়নে রাজকুমারের অঙ্গসৌষ্ঠব দেখিতে লাগিল। কাদম্বরী কহিলেন, "তোমরা স্নেহসুলভ শোকাবেগ পরিত্যাগ কর। নিরবধি দুঃখকেই দুঃখ বলিয়া গণনা করা উচিত; কিন্তু ইহা সেরূপ নয়; ইহাতে পরিণামে মঙ্গলের প্রত্যাশা আছে। এই বিস্ময়কর ব্যাপারে শোকের অবসর নাই। এরূপ ঘটনা কেহ কখন দেখে নাই, শ্রবণও করে নাই। প্রাণবায়ু প্রয়াণ করিলে শরীর অবিকৃত থাকে, ইহা আশ্চর্য্যের বিষয়। এক্ষণে তোমরা প্রতিগমন কর এবং উৎকণ্ঠিতচেতা মহারাজকে এইমাত্র বলিও যে, 'আমরা অচ্ছোদ-সরোবরে যুবরাজকে দেখিয়া আসিতেছি।' উপস্থিত ঘটনা প্রকাশ করিবার প্রয়োজন নাই। প্রকাশ করিলে মহারাজের কখন বিশ্বাস হইবে না, প্রত্যুত শোকে তাঁহার প্রাণবিগমের সম্ভাবনা।"

দূতেরা কহিল, "দেবি! হয় আমরা না যাই, অথবা গিয়া না বলি, ইহা হইলে এই ব্যাপার অপ্রকাশিত থাকিতে পারে; কিন্তু দুই-ই অসম্ভব।" বৈশাম্পায়নের অন্বেষণ করিতে আসিয়া যুবরাজের বিলম্ব হওয়াতে মহারাজ অতিশয় ব্যাকুল হইয়া আমাদিগকে পাঠাইয়াছেন। আমরা না যাইলে বিষম অনর্থ ঘটিবার সম্ভাবনা। গিয়া তনয়বার্ত্তা-শ্রবণলালস মহারাজ, মহিষী ও শুকনাসের উৎকণ্ঠিত বদন অবলোকন করিলে নির্ব্বিকার চিত্তে স্থির হইয়া থাকিতে পারিব, ইহাও অসম্ভব।" কাদম্বরী কহিলেন, "হাঁ, অলীক কথায় প্রভুকে প্রতারণা করাও পরিচিত ব্যক্তির উচিত নয়, তাহা বুঝিয়াছি। কিন্তু গুরুজনের মনঃপীড়াপরিহারের আশায় ঐরূপ বলিয়াছিলাম। যাহা হউক, মেঘনাদ! দূতদিগের সমভিব্যাহারে এরূপ একটি বিশ্বস্ত লোক পাঠাইয়া দেও, যে এই সমুদায় ব্যাপার স্বচক্ষে প্রত্যক্ষ করিয়াছে এবং বিশেষরূপে সমুদায় বিবরণ বলিতে পারিবে।" মেঘনাদ কহিল, "দেবী! আমরা প্রতিজ্ঞা করিয়াছি যত দিন যুবরাজ পুনর্জ্জীবিত না হইবেন তাবৎ বন্যবৃত্তি অবলম্বন করিয়া বনে বাস করিব; কদাচ পরিত্যাগ করিয়া যাইব না। সেই ভৃত্যই ভৃত্য, যে সম্পৎকালের ন্যায় বিপৎকালেও প্রভুর সহবাসী হয়। কিন্তু আপনার আজ্ঞা প্রতিপালন করাও আমাদিগের কর্ত্তব্য কর্ম্ম।" এই বলিয়া ত্বরিতক নামা এক বিশ্বস্ত সেবককে ডাকাইয়া দূতগণের সমভিব্যাহারে রাজধানী পাঠাইয়া দিল।

এ দিকে মহিষী বহুদিবস চন্দ্রাপীড়ের সংবাদ না পাইয়া অতিশয় উদ্বিগ্ন ছিলেন। একদা উপযাচিতক * করিতে দেবমন্দিরে সমাগত হইয়াছেন, এমন সময়ে পরিজনেরা আসিয়া কহিল, "দেবি! দেবতারা বুঝি এত দিনে প্রসন্ন হইলেন, যুবরাজের সংবাদ আসিয়াছে।" পরিজনের মুখে এই কথা শুনিয়া মহিষীর নয়ন আনন্দবাষ্পে পরিপ্লুত হইল! শাবকভ্রষ্ট হরিণের ন্যায় চতুর্দ্দিকে চঞ্চল চক্ষু নিক্ষেপ করিয়া গদগদবচনে কহিলেন, "কৈ, কে আসিয়াছে?" এরূপ শুভসংবাদ কে শুনাইল? বৎস চন্দ্রাপীড় ত কুশলে আছেন?" মনের ঔৎসুক্য প্রযুক্ত এই কথা বারংবার বলিতে বলিতে স্বয়ং বার্ত্তাবহদিগের নিকটবর্ত্তিনী হইলেন; সজল-নয়নে কহিলেন, "বৎস! শীঘ্র চন্দ্রাপীড়ের কুশলসংবাদ বল। আমার অন্তঃকরণ অতিশয় ব্যাকুল হইয়াছে। চন্দ্রাপীড়কে তোমরা কোথায় দেখিলে? তিনি কেমন আছেন, শীঘ্র বল।" তাহারা মহিষীর কাতরতা দেখিয়া অত্যন্ত শোকাকুল হইল

---

* উপযাচিতক—দেবোদ্দেশে মানিত। প্রমাণ যথা—

যদ্দীয়তে দেবতাভ্যো মনোরাজ্যস্য সিদ্ধয়ে।
উপযাচিতকং বিদ্যাদোহদং তদ্বিদুর্বুধাঃ॥

এবং প্রণামব্যপদেশে নেত্রজল মোচন করিয়া কহিল "আমরা অচ্ছোদসরোবরতীরে যুবরাজকে দেখিয়াছি। অন্যান্য সংবাদ এই ত্বরিতক নিবেদন করিতেছে, শ্রবণ করুন।"

মহিষী তাহাদিগের বিষণ্ণ আকার দেখিয়াই অমঙ্গল সম্ভাবনা করিতেছিলেন, তাহাতে আবার 'ত্বরিতক আর আর সংবাদ নিবেদন করিতেছে,' এই কথা শুনিয়া বিষণ্ণ হইয়া ভূতলে পড়িলেন; শিরে করাঘাত পূর্ব্বক 'হা হতাস্মি' বলিয়া বিলাপ করিয়া কহিলেন, "ত্বরিতক, আর কি বলিবে? তোমাদিগের বিষণ্ণ বদন, কাতর বচন ও হর্ষশূন্য আগমনেই সকল ব্যক্ত হইয়াছে! হা বৎস! জগদেকচন্দ্র! চন্দ্রানন! তোমার কি ঘটিয়াছে? কেন তুমি বাটী আসিলে না? শীঘ্র আসিব বলিয়া গেলে, কৈ, তোমার সে কথা কোথায় রহিল? কখন আমার নিকট মিথ্যাকথা বল নাই, এবারে কেন প্রতারণা করিলে? তোমার যাত্রার সময় আমার অন্তঃকরণে শঙ্কা হইয়াছিল, বুঝি সেই শঙ্কা সত্য হইল। তোমার সেই প্রফুল্ল মুখ আর দেখিতে পাইব না! তুমি একবারে পরিত্যাগ করিয়া গিয়াছ? বৎস! একবার আসিয়া আমার অঙ্কের ভূষণ হও এবং মধুরস্বরে মা বলিয়া ডাকিয়া কর্ণকুহরে অমৃত বর্ষণ কর। এই হতভাগিনীকে মা বলিয়া সম্বোধন করে এমন আর নাই। তুমি কখন আমার কথা উলঙ্ঘন কর নাই, এক্ষণে আমার কথা শুনিতেছ না কেন? কি জন্য উত্তর দিতেছ না। তুমি এমন বিবেচনা করিও না যে, বিলাসবতী চন্দ্রাপীড়ের অস্তগমনেও জীবনধারণ করিবে। ত্বরিতকের মুখে তোমার সংবাদ শুনিতে ভয় হইতেছে, উহা যেন শুনিতে না হয়।" এই বলিয়া মহিষী মোহপ্রাপ্ত হইলেন।

বিলাসবতী দেবমন্দিরে মোহপ্রাপ্ত হইয়া পড়িয়া আছেন শুনিয়া, মহারাজ অতিশয় চঞ্চল ও ব্যাকুল হইলেন। শুকনাসের সহিত তথায় উপস্থিত হইয়া দেখিলেন, কেহ কদলীদল দ্বারা বীজন, কেহ জলসেচন, কেহ বা শীতল পাণিতল দ্বারা মহিষীর গাত্রস্পর্শ করিতেছে। ক্রমে মহিষীর চৈতন্যোদয় হইল এবং মুক্তকণ্ঠে হা হতাস্মি বলিয়া রোদন করিতে লাগিলেন। রাজা প্রবোধবাক্যে কহিলেন, "দেবি! যদি চন্দ্রাপীড়ের অত্যাহিত ঘটিয়া থাকে, রোদন দ্বারা তাহার কি প্রতীকার হইবে? বিশেষতঃ সমুদয় বৃত্তান্ত শ্রবণ করা হয় নাই। অগ্রে বিশেষরূপে সমুদয় শ্রবণ করা যাউক, পরে যাহা কর্ত্তব্য করা যাইবে।" এই বলিয়া ত্বরিতককে ডাকাইলেন;—জিজ্ঞাসিলেন, "ত্বরিতক! চন্দ্রাপীড় কোথায় কিরূপ আছেন? বাটী আসিবার নিমিত্ত পত্র লিখিয়াছিলাম, আসিলেন না কেন? কি উত্তর দিয়াছেন?" ত্বরিতক যুবরাজের বাটী হইতে গমন অবধি হৃদয়বিদারণ পর্য্যন্ত সমুদায় বৃত্তান্ত বর্ণন করিল। রাজা আর শুনিতে না পারিয়া আর্ত্তস্বরে বারণ করিয়া কহিলেন, "ক্ষান্ত হও - ক্ষান্ত হও। আর বলিতে হইবে না। যাহা শুনিবার শুনিলাম। হা বৎস! হৃদয়বিদারণের ক্লেশ তুমিই অনুভব করিলে। বন্ধুর প্রতি যেরূপে প্রণয় প্রকাশ করিতে হয়, তাহার দৃষ্টান্তপথে দণ্ডায়মান হইয়া পৃথিবীর প্রশংসাপাত্র হইলে। স্নেহপ্রকাশের নবীন পথ উদ্ভাবিত করিলে। তুমিই সার্থকজন্মা মহাপুরুষ। আমরা পাপিষ্ঠ, নির্দ্দয় নরাধম। যেন কৌতুকাবহ উপন্যাসের ন্যায় এই দুর্ব্বিসহ দারুণ বৃত্তান্ত অবলীলাক্রমে শুনিলাম, কৈ, কিছুই হইল না। অরে ভীরু প্রাণ! ব্যাকুল হইতেছিস্ কেন? যদি স্বয়ং বহির্গত না হইস, এবার বলপূর্ব্বক তোকে বহির্গত করিব। দেবী! প্রস্তুত হও, এ সময় কালক্ষেপের সময় নয়। চন্দ্রাপীড় একাকী যাইতেছেন, শীঘ্র তাঁহার সঙ্গী হইতে হইবে। আর বিলম্ব করা বিধেয় নয়। আঃ হতভাগ্য শুকনাস! এখনও বিলম্ব করিতেছ? প্রাণ-পরিত্যাগের এরূপ সময় আর কবে পাইবে? এই বেলা চিতা প্রস্তুত কর।

প্রজ্বলিত অনলশিখা আলিঙ্গন করিয়া তাপিত অঙ্গ শীতল করা যাউক।" ত্বরিতক সভায় বিনীত-বচনে নিবেদন করিল, "মহারাজ! আপনি যেরূপ সম্ভাবনা ও শঙ্কা করিতেছেন, সেরূপ নয়। যুবরাজের শরীর প্রাণবিযুক্ত হইয়াছে, কিন্তু অনির্ব্বচনীয় ঘটনাবশতঃ অবিকৃত আছে।" এই বলিয়া আকাশবাণীর সমুদয় বিবরণ, ইন্দ্রাযুধের কপিঞ্জলরূপধারণ ও শাপবৃত্তান্ত অবিকল বর্ণন করিল। উহা শ্রবণ করিয়া রাজার শোক বিস্ময়রসে পরিণত হইল। তখন বিস্মিতনয়নে শুকনাসের প্রতি দৃষ্টিপাত করিলেন।

স্বয়ং শোকার্ণবে নিমগ্ন হইয়াও শুকনাস ধৈর্য্যাবলম্বন পূর্ব্বক সাক্ষাৎ জ্ঞানরাশির ন্যায় রাজাকে বুঝাইতে লাগিলেন, কহিলেন, "মহারাজ! বিচিত্র এই সংসারে প্রকৃতির পরিণাম, জগদীশ্বরের ইচ্ছা, শুভাশুভ-কর্ম্মের পরিপাক অথবা স্বভাব বশতঃ নানা-প্রকার কার্য্যের উৎপত্তি হয় ও নানাবিধ ঘটনা উপস্থিত হইয়া থাকে। শাস্ত্রবিদেরা এরূপ অনেক ঘটনা বর্ণনা করিয়াছেন, যাহা যুক্তি ও তর্ক-শক্তিতে আপাততঃ অলীকরূপে প্রতীয়মান হয়, কিন্তু বস্তুতঃ তাহা মিথ্যা নহে। ভুজঙ্গদষ্ট ও বিষবেগে অভিভূত ব্যক্তি মন্ত্রপ্রভাবে জাগরিত ও বিষমুক্ত হয়। যোগপ্রভাবে যোগীরা সকল ভূমণ্ডল করতলস্থিত বস্তুর ন্যায় দেখিতে পান। ধ্যান-প্রভাবে লোক অনেককাল জীবিত থাকে। ইহার প্রমাণ আগম, রামায়ণ, মহাভারত প্রভৃতির সমুদয় পুরাণে অনেক প্রকার শাপবৃত্তান্ত বর্ণিত আছে। নহুষ রাজর্ষি অগস্ত্য ঋষির শাপে অজগর হইয়াছিলেন। বশিষ্ঠমুনির পুত্রের শাপে সৌদাস রাক্ষস হয়েন। শুক্রাচার্য্যের শাপে যযাতির যৌবনাবস্থায় জরা উপস্থিত হয়। পিতৃশাপে ত্রিশঙ্কু চণ্ডালকুলে জন্মপরিগ্রহ করেন। অধিক কি, জন্মমরণরহিত ভগবান্ নারায়ণও কখনও জমদগ্নির আত্মজ, কখনও বা রঘুবংশে অবতীর্ণ হইয়াছিলেন; কখন বা মানবের ঔরষে জন্মপরিগ্রহ করিয়া লীলা প্রচার করিয়া থাকেন। অতএব মনুষ্যলোকে দেবতাদিগের উৎপত্তি অলীক বা অসম্ভব নয়। আপনি পূর্ব্বকালীন নৃপগণ অপেক্ষা কোন অংশে ন্যূন নহেন। চন্দ্রমাও চক্রপাণি অপেক্ষা সমধিক ক্ষমতাবান্ নহেন। তিনি শাপদোষে মহারাজের ঔরসে জন্মগ্রহণ করিবেন, ইহা নিতান্ত আশ্চয্য নয়। বিশেষতঃ স্বপ্নবৃত্তান্ত বিবেচনা করিয়া দেখিলে আর সন্দেহ থাকে না। মহিষীর গর্ভে পূর্ণ-শশধর প্রবেশ করিতেছে, আপনি স্বপ্নে দেখিয়াছিলেন। আমিও স্বপ্নে পুণ্ডরীক দেখিয়াছিলাম। অমৃতদীধিতির অমৃতের প্রভাব ভিন্ন বিনষ্ট দেহের অবিকার কিরূপে সম্ভবে? এক্ষণে ধৈয্য অবলম্বন করুন। শাপও পরিণামে আমাদিগের বর হইবে। আমাদের সৌভাগ্যের পরিসীমা নাই। শাপাবসানে বধূসমেত চন্দ্রাপীড়রূপধারী ভগবান্ চন্দ্রমার মুখচন্দ্র অবলোকন করিয়া জীবন সার্থক হইবে। এ সময় অভ্যুদয়ের সময়, শোকতাপের সময় নয়। এক্ষণে পুণ্যকর্ম্মের অনুষ্ঠান করুন, শীঘ্র শ্রেয়ঃ হইবে। কর্ম্মের অসাধ্য কিছুই নাই।"

শুকনাস এত বুঝাইলেন, কিন্তু রাজার শোকাচ্ছন্ন মনে প্রবোধের উদয় হইল না। তিনি কহিলেন, "শুকনাস! তুমি যাহা বলিলে, যুক্তিসিদ্ধ বটে, কিন্তু আমার মন প্রবোধ মানিতেছে না। আমিই যখন ধৈর্য্য অবলম্বন করিতে সমর্থ নহি, মহিষী স্ত্রীলোক হইয়া কিরূপে শোকাবেগ পরিত্যাগ করিবেন? চল, আমরা তথায় যাই, স্বচক্ষে চন্দ্রাপীড়ের অবিকৃত অঙ্গশোভা অবলোকন করি। তাহা হইলে শোকের কিছু শৈথিল্য হইতে পারে।" মহিষী কহিলেন, "তবে আর বিলম্ব করা নয়। শীঘ্র যাইবার উদ্যোগ করা যাউক।" এমন সময়ে একজন বৃদ্ধ আসিয়া কহিল, "দেবি! চন্দ্রাপীড় ও বৈশম্পায়নের নিকট হইতে লোক আসিয়াছে, সংবাদ কি, জানিবার নিমিত্ত মনোরমা এই মন্দিরের পশ্চাদ্ভাগে দণ্ডায়মান আছেন।" মনোরমার আগমনবার্ত্তা শ্রবণ করিয়া নরপতি অতিশয়

শোকাকুল হইলেন; বাষ্পাকুলনয়নে কহিলেন, "দেবি! তুমি স্বয়ং গিয়া সমুদায় বৃত্তান্ত তাঁহার কর্ণগোচর কর এবং প্রবোধবাক্যে বুঝাইয়া কহ যে, তিনিও আমাদিগের সমভিব্যাহারে তথায় যাইবেন।" গমনের সমুদায় আয়োজন হইল। রাজা, মহিষী, মন্ত্রী, মন্ত্রিপত্নী সকলে চলিলেন। নগরবাসী লোকেরা, কেহ বা নরপতির প্রতি অনুরাগবশতঃ, কেহ বা চন্দ্রাপীড়ের প্রতি স্নেহ প্রযুক্ত, কেহ বা আশ্চর্য্য দেখিবার নিমিত্ত সুসজ্জ হইয়া অনুগমন করিতে প্রস্তুত হইল। রাজা তাহাদিগকে নানাপ্রকার বুঝাইয়া ক্ষান্ত করিলেন। কেবল পরিচারকেরা সঙ্গে চলিল।

কিয়দ্দিন পরে অচ্ছোদসরোবরের তীরে উপস্থিত হইলেন। তথা হইতে কাদম্বরী ও মহাশ্বেতার নিকট অগ্রে সংবাদ পাঠাইয়া পরে আপনারা আশ্রমে উপস্থিত হইলেন। গুরুজনের আগমনে লজ্জিত হইয়া মহাশ্বেতা মন্দিরের অভ্যন্তরে প্রবেশিলেন। কাদম্বরী শোকে বিহ্বল হইয়া মূর্চ্ছাপন্ন হইলেন। নবকিশলয়ের ন্যায় কোমল শয্যায় শয়ন করিয়াও পূর্ব্বে যাঁহার নিদ্রা হইত না, তিনি এক্ষণে এক প্রস্তরের উপর পতিত হইয়া মহানিদ্রায় অভিভূত হইয়াছেন দেখিয়া মহিষীর শোকের আর পরিসীমা রহিল না। বারংবার আলিঙ্গন, মুখচুম্বন ও মস্তক আঘ্রাণ করিয়া, হা হতোস্মি বলিয়া উচ্চৈঃস্বরে বিলাপ করিতে লাগিলেন। রাজা বারণ করিয়া কহিলেন, "দেবি! জন্মান্তরীণ পুণ্যফলে চন্দ্রাপীড়কে পুত্ররূপে প্রাপ্ত হইয়াছিলাম বটে, কিন্তু ইনি দেবমূর্ত্তি, এ সময়ে স্পর্শ করা উচিত নয়। পুত্রকলত্রাদির বিরহই যাতনাবহ। আমরা স্বচক্ষে চন্দ্রাপীড়ের আনন্দজনক মুখচন্দ্র দেখিতে পাইলাম, আর দুঃখসন্তাপ কি? যাঁহার প্রভাবে বৎস পুনর্জ্জীবিত হইবে, যাঁহার প্রভাবে পরিণামে শ্রেয়ঃ হইবে, যিনি এক্ষণে একমাত্র অবলম্বন, তোমার বধূ সেই গন্ধর্ব্বরাজপুত্রী শোকে জ্ঞানশূন্যা হইয়াছেন, দেখিতেছ না? যাহাতে ইঁহার চৈতন্যোদয় হয়, তাহার চেষ্টা পাও।" "কৈ বধূ কোথায়?" বলিয়া রাণী সসম্ভ্রমে কাদম্বরীর নিকট গেলেন এবং ধরিয়া তুলিয়া ক্রোড়ে বসাইলেন। বধূর মুখশশী মহিষী যতবার দেখেন, ততই নয়নযুগল হইতে অশ্রুজল নির্গত হয়। তখন বিলাপ করিয়া কহিলেন, "আহা! মনে করিয়াছিলাম, চন্দ্রাপীড়ের বিবাহ দিয়া পুত্রবধূ লইয়া পরম সুখে কালক্ষেপ করিব, কিন্তু জগদীশ্বরের কি বিড়ম্বনা, পরমপ্রীতির পাত্র সেই বধূর বৈধব্যদশা ও তপস্বিবেশ দেখিতে হইল! হায় যাহাকে রাজভবনের অধিকারিণী করিব ভাবিয়াছিলাম, তাহাকে বনবাসিনী ও নিতান্ত দুঃখিনী দেখিতে হইল।" এই বলিয়া বারংবার বধূর মুখচুম্বন করিতে লাগিলেন। রাণীর অশ্রুজল ও পাণিতল স্পর্শে কাদম্বরীর চৈতন্যোদয় হইল। তখন নয়ন উন্মীলন পূর্ব্বক লজ্জায় অবনতমুখী হইয়া একে একে গুরুজনদিগকে প্রণাম করিলেন। "বৈধব্যদশা শীঘ্র দূর হউক" বলিয়া সকলে আশীর্ব্বাদ করিলেন। রাজা মদলেখাকে ডাকিয়া কহিলেন, "বৎসে! তুমি বধূর নিকটে গিয়া কহ যে, আমরা কেবল দেখিবার পাত্র আসিয়া দেখিলাম। কিন্তু যেরূপ আচার করিতে হয় এবং এত দিন যেরূপ নিয়মে ছিলেন, আমাদিগের আগমনে লজ্জার অনুরোধে যেন তাহার অন্যথা না হয়। বধূ যেন সর্ব্বদা বৎসের নিকটবর্ত্তিনী থাকেন। এই বলিয়া সঙ্গিগণ সমভিব্যাহারে আশ্রমের বহির্গত হইলেন।

আশ্রমের অনতিদূরে এক লতামণ্ডপে বাসস্থান নিরূপণ করিয়া সমুদায় নৃপতিগণকে ডাকাইয়া কহিলেন, "ভ্রাতঃ! পূর্ব্বে স্থির করিয়াছিলাম, চন্দ্রাপীড়ের বিবাহ দিয়া তাঁহাকে রাজ্যভার সমর্পণ করিয়া, তৃতীয় আশ্রমে প্রবেশ করিব এবং জগদীশ্বরের আরাধনায় শেষদশা অতিবাহিত হইবে। আমার মনোরথ সফল হইল না বটে, কিন্তু পুনর্ব্বার সংসারে প্রবেশ করিতে আস্থা নাই। তোমরা,

সহোদরতুল্য ও পরম সুহৃদ। নগরে প্রতিগমন করিয়া সুশৃঙ্খলরূপে রাজ্যশাসন ও প্রজাপালন কর। আমি পরলোকে পরিত্রাণ পাইবার উপায় চিন্তা করি। যাহার পুত্র কিংবা ভ্রাতার প্রতি সংসারভার সমর্পণ করিয়া চরমে পরমেশ্বরের আরাধনা করিতে পারে, তাহারাই ধন্য ও সার্থকজন্মা। এই অকিঞ্চিৎকর মাংসপিণ্ডময় শরীর দ্বারা যৎকিঞ্চিৎ ধর্ম্ম উপার্জ্জিত হইলেও পরম লাভ বলিতে হইবে। ধর্ম্মসঞ্চয় ব্যতিরেকে পরলোকে পরিত্রাণের উপায়ান্তর নাই। তোমরা এক্ষণে বিদায় হও এবং আপন আপন আলয়ে গমন করিয়া সুখে রাজ্যভোগ কর। আমি এই স্থানেই জীবনক্ষেপ করিব, মানস করিয়াছি।" এই বলিয়া সকলকে বিদায় করিলেন এবং তদবধি তপস্বিবেশে জগদীশ্বরের আরাধনায় অনুরক্ত হইলেন। তরুমূলে হর্ম্ম্যবুদ্ধি, হরিণশাবকে সুতস্নেহ সংস্থাপন পূর্ব্বক শুকনাসের সহিত প্রতিদিন চন্দ্রাপীড়ের মুখচন্দ্র দর্শন করিয়া সুখে কালক্ষেপ করিতে লাগিলেন।

মহর্ষি জাবালি এইরূপে কথা সমাপ্ত করিয়া হাস্য পূর্ব্বক মুনিকুমারদিগকে কহিলেন "দেখ, আমি অন্যমনস্ক হইয়া তোমাদিগকে অভিপ্রেত উপাখ্যান অপেক্ষাও অধিক বলিলাম। যাহা হউক, যে মুনিতনয় মদনবাণে আহত হইয়া আত্মকৃত অবিনয় জন্য মর্ত্ত্যলোকে শুকনাসের ঔরসে জন্মগ্রহণ করিয়াছিলেন এবং তদনন্তর মহাশ্বেতার শাপে তির্য্যগ জাতিতে পতিত হন, তিনি এই।" এই কথা বলিয়া অঙ্গুলি দ্বারা আমাকে নির্দ্দেশ করিয়া দেখাইয়া দিলেন। তাঁহার কথাবসানে জন্মান্তরীণ সমুদায় কর্ম্ম আমার স্মৃতিপথারূঢ় এবং পূর্ব্বজন্মশিক্ষিত সমুদায় বিদ্যা আমার জিহ্বাগ্রবর্ত্তিনী হইল। তদবধি মনুষ্যের ন্যায় সুস্পষ্ট কথা কহিতে লাগিলাম। বোধ হইল যেন, এতদিন নিদ্রিত ছিলাম, এক্ষণে জাগরিত হইলাম। কেবল মনুষ্যদেহ হইল না, নতুবা চন্দ্রাপীড়ের প্রতি সেইরূপ স্নেহ, মহাশ্বেতার প্রতি সেইরূপ অনুরাগ এবং তাঁহার প্রাপ্তিবিষয়েও সেইরূপ ঔৎসুক্য জন্মিল। পক্ষোদ্ভেদ না হওয়াতে কেবল কায়িক চেষ্টা হইল না। পূর্ব্ব পূর্ব্ব জন্মের সমুদায় বৃত্তান্ত স্মৃতিপথারূঢ় হওয়াতে পিতা, মাতা, মহারাজ তারাপীড়, মহিষী বিলাসবতী বয়স্য চন্দ্রাপীড় এবং প্রথম সুহৃদ কপিঞ্জল সকলেই আমার সমুৎসুক চিত্তে পদ প্রাপ্ত হইলেন। তখন আমার অন্তঃকরণ কিরূপ হইল, কিছু বুঝিতে পারি না। অনেকক্ষণ চিন্তা করিলাম, মনে কত ভাবের উদয় হইতে লাগিল। মহর্ষি আমার অবিনয়ের পরিচয় দেওয়াতে তাঁহার নিকট লজ্জিত হইলাম। লজ্জায় অধোবদন হইয়া বিনয়বচনে জিজ্ঞাসিলাম, "ভগবন্! আপনার অনুকম্পায় পূর্ব্বজন্মবৃত্তান্ত আমার স্মৃতিপথবর্ত্তী হইয়াছে ও সমুদয় সুহৃদগণকে মনে পড়িয়াছে। কিন্তু উহা স্মরণ না হওয়াই ভাল ছিল। এক্ষণে বিরহবেদনায় প্রাণ যায়। বিশেষতঃ আমার মরণসংবাদ শুনিয়া যাঁহার হৃদয় বিদীর্ণ হইয়াছিল, সেই চন্দ্রাপীড়ের অদর্শনে আর প্রাণ ধারণ করিতে পারি না। কোথায় জন্মগ্রহণ করিয়াছেন, অনুগ্রহ পূর্ব্বক বলিয়া দেন। আমি তির্য্যগজাতি হইয়াছি, তথাপি তাঁহার সহিত একত্র বাস করিলে আমার কোন ক্লেশ থাকিবে না।" মহর্ষি আমার প্রতি নেত্রপাত পূর্ব্বক স্নেহ কোপগর্ভ বচনে কহিলেন, "দুরাত্মন্! যে পথে পদার্পণ করিয়া তোর এত দুর্দ্দশা ঘটিয়াছে, আবার সেই পথ অবলম্বন করিবার চেষ্টা পাইতেছিস? অদ্যাপি পক্ষোদ্ভেদ হয় নাই, অগ্রে গমন করিবার সামর্থ্য হউক, পরে তাহার জন্মস্থান বলিয়া দিব।"

"তাত! প্রাণধারণ করিতে পারা না যায়, এরূপ বিকার মুনিকুমারের মনে কেন সহসা সঞ্চারিত হইল? পরম পবিত্র দিব্যলোকে জন্মগ্রহণ করিয়া অত্যল্প পরমায়ু কেন হইল? আমাদিগের অতিশয় বিস্ময় জন্মিয়াছে অনুগ্রহ পূর্ব্বক ইহার কারণ নির্দ্দেশ করিলে চরিতার্থ হই।" হারীতের

এই কথা শুনিয়া মহর্ষি কহিলেন, "অপত্যোৎপাদনকালে মাতার যেরূপ মনোবৃত্তি থাকে, সন্তানও সেইরূপ মনোবৃত্তি প্রাপ্ত হইয়া ভূমিষ্ঠ হয়। পুণ্ডরীকের জন্মকালে লক্ষ্মী রিপুপরতন্ত্র হইয়াছিলেন, সুতরাং পুণ্ডরীক যে রিপু কর্ত্তৃক আক্রান্ত হইয়া অকালে কালগ্রাসে পতিত হইয়াছেন, ইহা আশ্চর্য্য নহে। শাস্ত্রকারেরা কহেন, কারণের গুণ কার্য্যে সংক্রামিত হয়। কিন্তু শাপাবসানে ইহার দীর্ঘ পরমায়ু হইবে।" আমি পুনর্বার জিজ্ঞাসা করিলাম, "ভগবন্! কিরূপে আমি দীর্ঘ পরমায়ু প্রাপ্ত হইব, তাহার উপায় বলিয়া দেন।" তিনি কহিলেন, "ইহার পর ক্রমে ক্রমে সমুদায় জানিতে পারিবে।"

# উপসংহার

কথায় কথায় নিশাবসান ও পূর্ব্বদিক্ ধূসরবর্ণ হইল। পম্পাসরোবরে কলহংসগণ কলরব করিয়া উঠিল। প্রভাতসমীরণ তপোবনের তরুপল্লব কম্পিত করিয়া মন্দ মন্দ বহিতে লাগিল। শশধরের আর প্রভা রহিল না। দূর্ব্বাদলের উপর নিশির শিশির মুক্তাকলাপের ন্যায় শোভা পাইতে লাগিল। মহর্ষি হোমবেলা উপস্থিত দেখিয়া গাত্রোত্থান করিলেন। মুনিকুমারেরা এরূপ একাগ্রচিত্ত হইয়া কথা শুনিতেছিলেন এবং শুনিয়া এরূপ বিস্ময়াপন্ন হইলেন যে, মহর্ষিকে প্রণাম না করিয়াই প্রভাতকৃত্য সম্পাদন করিতে গেলেন। হারীত আমাকে লইয়া আপন পর্ণশালায় রাখিয়া নির্গত হইলেন। তিনি বহির্গত হইলে আমি চিন্তা করিতে লাগিলাম, "এক্ষণে কি কর্ত্তব্য, যে দেহ প্রাপ্ত হইয়াছি, ইহা অতি অকিঞ্চিৎকর, কোন কর্ম্মের যোগ্য নয়। অনেক সুকৃত না থাকিলে মনুষ্যদেহ হয় না। তাহাতে আবার সর্ব্ববর্ণশ্রেষ্ঠ ব্রাহ্মণকুলে জন্ম লাভ করা অতি কঠিন কর্ম; ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করিয়া তপস্বিবেশে জগদীশ্বরের আরাধনা ও অপবর্গের উপায় চিন্তা করা প্রায় কাহারও ভাগ্যে ঘটিয়া উঠে না। দিব্যলোকে নিবাসের ত কথাই নাই। আমি এই সমুদায় প্রাপ্ত হইয়াছিলাম; কেবল আপন দোষে হারাইয়াছি। কোন কালে যে উদ্ধার পাইব, তাহারও উপায় দেখিতেছি না। জন্মান্তরীণ বান্ধবগণের সহিত পুনর্ব্বার সাক্ষাৎ হইবার কিছুমাত্র সম্ভাবনা নাই। এ দেহে কোন প্রয়োজন নাই। এ প্রাণ পরিত্যাগ করাই শ্রেয়ঃ। আমাকে এক দুঃখ হইতে দুঃখান্তরে নিক্ষিপ্ত করাই বিধাতার সম্পূর্ণ মানস। ভাল, বিধাতার মানসই সফল হউক।"

এইরূপ চিন্তা করিতেছিলাম, এমন সময়ে হারীত সহাস্য-বদনে আমার নিকট আসিয়া মধুর-বচনে কহিলেন, "ভ্রাতঃ! ভগবান্ শ্বেতকেতুর নিকট হইতে তোমার পূর্ব্বসুহৃৎ কপিঞ্জল তোমার অন্বেষণে আসিয়াছেন। বাহিরে পিতার সহিত কথা কহিতেছেন।" আমি আহ্লাদে পুলকিত হইয়া কহিলাম, "কৈ; তিনি কোথায়? আমাকে তাঁহার নিকট লইয়া চল।" বলিতে বলিতে কপিঞ্জল আমার নিকট আসিলেন। তাঁহাকে দেখিয়া আমার দুই চক্ষু দিয়া আনন্দাশ্রু নির্গত হইতে লাগিল। বলিলাম, "সখে কপিঞ্জল! বহুকাল তোমার সহিত সাক্ষাৎ হয় নাই। ইচ্ছা হইতেছে গাঢ় আলিঙ্গন করিয়া তাপিত হৃদয় শীতল করি।" বলিবামাত্র তিনি আপন বক্ষঃস্থলে আমাকে তুলিয়া লইলেন; আমার দুর্দ্দশা দেখিয়া রোদন করিতে লাগিলেন। আমি প্রবোধবাক্যে কহিলাম, "সখে! তুমি আমার ন্যায় অজ্ঞান নহ। তোমার গম্ভীর প্রকৃতি কখন বিচলিত হয় নাই। তোমার মন কখন চঞ্চল দেখি নাই। এক্ষণে চঞ্চল হইতেছ কেন? ধৈর্য্য অবলম্বন কর। আসনপরিগ্রহ দ্বারা শ্রান্তি পরিহার পূর্ব্বক পিতার কুশলবার্ত্তা বল। তিনি কখন এই হতভাগাকে কি স্মরণ করিয়া থাকেন? আমার দারুণ দৈবদুর্ব্বিপাকের কথা শুনিয়া কি বলিলেন? 'বোধ হয়, অতিশয় কুপিত হইয়া থাকিবেন।"

কপিঞ্জল আসনে উপবেশন ও মুখপ্রক্ষালন পূর্ব্বক শ্রান্তি দূর করিয়া কহিলেন, "ভগবান কুশলে আছেন এবং দিব্যচক্ষু দ্বারা আমাদিগের সমুদায় বৃত্তান্ত অবগত হইয়া প্রতীকারের নিমিত্ত এক ক্রিয়া আরম্ভ করিয়াছেন। ক্রিয়ার প্রভাবে আমি ঘোটকরূপ পরিত্যাগ করিয়া তাঁহার নিকট উপস্থিত হইয়াছিলাম। আমাকে বিষণ্ণ ও ভীত দেখিয়া কহিলেন, বৎস, কপিঞ্জল! যে ঘটনা উপস্থিত তাহাতে তোমাদিগের কোন দোষ নাই। আমি উহা অগ্রে জানিতে পারিয়াও প্রতীকারের কোন চেষ্টা করি

নাই। অতএব আমারই দোষ বলিতে হইবে। এই দেখ, বৎস পুণ্ডরীকের আয়ুষ্কর কর্ম্ম আরম্ভ করিয়াছি, ইহা সিদ্ধপ্রায়; যত দিন সমাপ্ত না হয়, তুমি এই স্থানে অবস্থিতি কর।'—বলিয়া আমার ভয়ভঞ্জন করিয়া দিলেন। আমি তখন নির্ভয়-চিত্তে নিবেদন করিলাম, 'তাত! পুণ্ডরীক যে স্থানে জন্মগ্রহণ করিয়াছেন, অনুগ্রহ পূর্ব্বক আমাকে তথায় যাইতে অনুমতি করুন।' তিনি বলিলেন, 'বৎস! তোমার সখা শুকজাতিতে পতিত হইয়াছেন, এক্ষণে তুমি তাঁহাকে চিনিতে পারিবে না। তাঁহারও তোমাকে দেখিয়া মিত্র বলিয়া প্রত্যভিজ্ঞা হইবে না।' অদ্য প্রাতঃকালে আমাকে ডাকিয়া কহিলেন, 'বৎস! তোমার সখা মহর্ষি জাবালির আশ্রমে আছেন। পূর্ব্বজন্মের সমুদায় বৃত্তান্ত তাঁহার স্মৃতিপথবর্ত্তী হইয়াছে; এক্ষণে তোমাকে দেখিলেই চিনিতে পারিবেন। অতএব তুমি তাঁহার নিকটে যাও! যত দিন আরব্ধ কর্ম্ম সমাপ্ত না হয়, তাবৎ তাঁহাকে জাবালির আশ্রমে থাকিতে কহিও।' তোমার মাতা লক্ষ্মী দেবীও সেই কর্ম্মে ব্যাপৃত আছেন। তিনিও আশীর্ব্বাদপ্রয়োগ পূর্ব্বক উহাই বলিয়া দিলেন!" কপিঞ্জল এই কথা বলিয়া দুঃখিতচিত্তে আমার গাত্র স্পর্শ করিতে লাগিলেন। আমিও তাঁহার ঘোটকরূপ ধারণের সময় যে যে ক্লেশ হইয়াছিল, তাহার উল্লেখ করিয়া দুঃখ প্রকাশ করিতে লাগিলাম। মধ্যাহ্নকাল উপস্থিত হইলে আহারাদি করিয়া, 'সখে! যাবৎ সেই কর্ম্ম সমাপ্ত না হয়, তাবৎ এই স্থানে থাক; আমিও সে কর্ম্মে ব্যাপৃত আছি, শীঘ্র তথায় যাইতে হইবে, চলিলাম' বলিয়া বিদায় হইলেন। দেখিতে দেখিতে অন্তরীক্ষে উঠিলেন ও ক্রমে অদৃশ্য হইলেন।

হারীত যত্ন পূর্ব্বক আমার লালন-পালন করিতে লাগিলেন। ক্রমে বলাধান হইল এবং পক্ষোদ্ভেদ হওয়াতে গমন করিবার শক্তি জন্মিল। একদা মনে মনে চিন্তা করিলাম, 'এক্ষণে উড়িবার সামর্থ্য হইয়াছে, একবার মহাশ্বেতার আশ্রমে যাই।' এই স্থির করিয়া উত্তর দিকে গমন করিতে লাগিলাম। গমন করা অভ্যাস ছিল না, সুতরাং কিঞ্চিদ্দুর যাইয়াই অতিশয় শ্রান্তিবোধ ও পিপাসায় কণ্ঠশোষ হইল। এক সরোবরের সমীপবর্ত্তী জম্বুনিকুঞ্জে উপবেশন করিয়া শ্রান্তি দূর করিলাম। সুস্বাদু ফল ভক্ষণ ও সুশীতল জল পান করিয়া ক্ষুৎপিপাসা শান্তি হইলে, নিদ্রাকর্ষণ হইতে লাগিল। পক্ষপুটের অন্তরালে চঞ্চুপুট নিবেশিত করিয়া সুখে নিদ্রা গেলাম। জাগরিত হইয়া দেখি, জালে বদ্ধ হইয়াছি। সম্মুখে এক বিরাটাকার ব্যাধ দণ্ডায়মান। তাহার ভীষণ মূর্ত্তি দেখিয়া কলেবর কম্পিত হইল এবং জীবনে নিরাশ হইয়া ব্যাধকে সম্বোধন করিয়া কহিলাম, "ভদ্র! তুমি কে, কি নিমিত্ত আমাকে জালবদ্ধ করিলে? যদি আমিষলোভে বদ্ধ করিয়া থাক, নিদ্রাবস্থায় কেন প্রাণবিনাশ কর নাই? যদি কৌতুকের নিমিত্ত ধরিয়া থাক, কৌতুক নিবৃত্ত হইল, এক্ষণে জাল-মোচন করিয়া দাও। নিরপরাধে কেন আর যন্ত্রণা দিতেছ? আমার চিত্ত প্রিয়জন-দর্শনে অত্যন্ত উৎকণ্ঠিত, আর বিলম্ব সহে না; তুমিও প্রাণী বট, বল্লভ-জনের অদর্শনে মন কিরূপ চঞ্চল হয়, জানিতে পার।"

কিরাত কহিল, "আমি চণ্ডাল বটি, কিন্তু আমিষলোভে তোমাকে জালবদ্ধ করি নাই। আমাদিগের স্বামী পক্কণদেশের অধিপতি। তাঁহার কন্যা শুনিয়াছিলেন, জাবালি মুনির আশ্রমে এক আশ্চর্য্য শুকপক্ষী আছে। সে মনুষ্যের মত কথা কহিতে পারে। শুনিয়া অবধি কৌতুকাক্রান্ত হইয়াছিলেন এবং অনেক ব্যক্তিকে ধরিবার আদেশ দিয়াছিলেন। অনেক দিন অনুসন্ধানে ছিলাম। আজি সুযোগক্রমে জালবদ্ধ করিয়াছি। এক্ষণে লইয়া গিয়া তাঁহাকে প্রদান করিব।' তিনিই তোমার বন্ধন অথবা মোচনের প্রভু।" কিরাতের কথায় সাতিশয় বিষণ্ণ হইলাম। ভাবিলাম, 'আমি কি হতভাগ্য! প্রথমে ছিলাম দিব্যলোকবাসী ঋষি; তাহার পর সামান্য মানব হইলাম; অবশেষে

শুকজাতিতে পতিত হইয়া জালবদ্ধ হইলাম ও চণ্ডালের গৃহে যাইতে হইল। তথায় চণ্ডালবালকের ক্রীড়াসামগ্রী হইব ম্লেচ্ছজাতির অপবিত্র অন্নে এই দেহ পোষিত হইবে। হা মাতঃ! কেন আমি গর্ভেই বিলীন হই নাই? হা পিতঃ! আর ক্লেশ সহ্য করিতে পারি না। হা বিধাতঃ! তোমার মনে এই ছিল?' এই বলিয়া বিলাপ করিতে লাগিলাম। পুনর্ব্বার বিনয়বচনে কিরাতকে কহিলাম, "ভ্রাতঃ! আমি জাতিস্মর মুনিকুমার, কেন চণ্ডালের আলয়ে লইয়া গিয়া আমার দেহ অপবিত্র কর? ছাড়িয়া দাও, তোমার যথেষ্ট পুণ্যলাভ হইবে।" পুনঃ পুনঃ পাদপতনপুরঃসর অনেক অনুনয় করিলাম, কিছুতেই তাহার পাষাণময় অন্তঃকরণে দয়া জন্মিল না; কহিল, 'রে মোহান্ধ! পরাধীন ব্যক্তিরা কি স্বামীর আদেশ অবহেলন করিতে পারে?' এই বলিয়া পক্বণাভিমুখে আমাকে লইয়া চলিল।

কতক দূর গিয়া দেখি, কেহ মৃগবন্ধনের বাগুরা প্রস্তুত করিতেছে; কেহ ধনুর্ব্বাণ নির্ম্মাণ করিতেছে, কেহ বাকুটজাল রচনা করিতে শিখিতেছে; কাহার হস্তে কোদণ্ড, কাহার হস্তে লৌহদণ্ড। সকলেরই আকার ভয়ঙ্কর। সুরাপানে সকলের চক্ষু জবাবর্ণ। কোন স্থানে মৃত হরিণশাবক পতিত রহিয়াছে। কেহ বা তীক্ষ্ণধার ছুরিকা দ্বারা মৃগমাংস খণ্ড খণ্ড করিতেছে। পিঞ্জরাবদ্ধ পক্ষিগণ ক্ষুৎপিপাসায় ব্যাকুল হইয়া চীৎকার করিতেছে; কেহ একবিন্দু বারি দান করিতেছে না। এই সকল দেখিয়া অনায়াসে বুঝিলাম, উহা চণ্ডালরাজ্যের আধিপত্য। উহার আলয় যেন যমালয় বোধ হইল। ফলতঃ তথায় এরূপ একটিও লোক দেখিতে পাইলাম না, যাহার অন্তঃকরণে কিছুমাত্র করুণা আছে। কিরাত চণ্ডালকন্যার হস্তে আমাকে সমর্পণ করিল। কন্যা অতিশয় সন্তুষ্ট হইয়া কাষ্ঠের পিঞ্জরে আমাকে বদ্ধ করিয়া রাখিল। পিঞ্জরবদ্ধ হইয়া ভাবিলাম, 'যদি বিনয়পূর্ব্বক কন্যার নিকট আত্মমোচনের প্রার্থনা করি, তাহা হইলে, যে নিমিত্ত আমাকে ধরিয়াছে, তাহারই পরিচয় দেওয়া হয়; অর্থাৎ মনুষ্যের ন্যায় সুস্পষ্ট কথা কহিতে পারি বলিয়া ধরিয়াছে, তাহাই সপ্রমাণ করা হয়। যদি কথা না কহি, তাহা হইলে, শঠতা করিয়া কথা ক'হতেছে না ভাবিয়া অধিক যন্ত্রণা দিতে পারে। যাহা হউক, বিষম সঙ্কটে পড়িলাম। কথা কহিলে কখন মোচন করিবে না, বরং না কহিলে অবজ্ঞা করিয়া ছাড়িয়া দিলেও দিতে পারে।' এই স্থির করিয়া মৌনাবলম্বন করিলাম। কথা কহাইবার জন্য সকলে চেষ্টা পাইল, আমি কিছুতেই মৌনভঞ্জন করিলাম না। যখন কেহ আঘাত করে, কেবল উচ্চৈঃস্বরে চীৎকার করিয়া উঠি। চণ্ডালকন্যা ফল মূল প্রভৃতি খাদ্যদ্রব্য আমার সম্মুখে দিল আমি খাইলাম না। পরদিনও ঐরূপ আহারসামগ্রী আনিয়া দিল। আমি ভক্ষণ না করাতে কহিল, 'পক্ষী ও পশুজাতি ক্ষুধা না লাগিলে খায় না, ইহা অতি অসম্ভব বোধ হয়, তুমি জাতিস্মর, ভক্ষ্যাভক্ষ্য বিবেচনা করিতেছ; অর্থাৎ চণ্ডালস্পর্শে খাদ্যদ্রব্য অপবিত্র হইয়াছে বলিয়া আহার করিতেছ না। তুমি পূর্ব্বজন্মে যে থাক, এক্ষণে পক্ষিজাতি হইয়াছ। চণ্ডালস্পৃষ্ট বস্তু ভক্ষণ করিলে পক্ষিজাতির দুরদৃষ্ট জন্মে না। বিশেষতঃ আমি বিশুদ্ধ ফল-মূল আনয়ন করিয়াছি, উচ্ছিষ্ট সামগ্রী আনি নাই, নীচজাতি স্পৃষ্ট ফল-মূল ভক্ষণ কথা কাহারও পক্ষে নিষিদ্ধ নহে। শাস্ত্রকারেরা লিখিয়াছেন, পানায় কিছুতেই অপবিত্র হয় না। অতএব তোমার পান ভোজনে বাধা কি?'

চণ্ডালকুমারীর ন্যায়ানুগত বাক্য শুনিয়া বিস্মিত হইলাম এবং ফলভক্ষণ ও জলপান দ্বারা ক্ষুৎপিপাসা শান্তি করিলাম; কিন্তু কথা কহিলাম না। ক্রমে যৌবন প্রাপ্ত হইলাম। একদা পিঞ্জরের অভ্যন্তরে নিদ্রিত আছি, জাগরিত হইয়া দেখি, পিঞ্জর সুবর্ণময় ও পক্বণপুর অমরপুর হইয়াছে। চণ্ডালদারিকাকে মহারাজ যেরূপ রূপলাবণ্যসম্পন্ন দেখিতেছেন, ঐরূপ আমিও দেখিলাম।' দেখিয়া

অতিশয় বিস্ময় জন্মিল। সমুদায় বৃত্তান্ত জিজ্ঞাসা করিয়া জানিব ভাবিয়াছিলাম, ইতিমধ্যে মহারাজের নিকট আনীত হইয়াছি। ঐ কন্যা কে, কি নিমিত্ত চণ্ডালকন্যা বলিয়া পরিচয় দেয়, আমাকেই বা কি নিমিত্ত ধরিয়াছে, মহারাজের নিকটেই বা কি জন্য আনয়ন করিয়াছে, কিছুমাত্র অবগত নহি।

রাজা শূদ্রক শুকের এই দীর্ঘ উপাখ্যান শ্রবণ করিয়া শেষ-বৃত্তান্ত শুনিবার নিমিত্ত অতিশয় কৌতুকাক্রান্ত হইলেন। প্রতীহারীকে আজ্ঞা দিলেন, 'শীঘ্র সেই চণ্ডালকন্যাকে লইয়া আইস।' প্রতীহারী 'যে আজ্ঞা' বলিয়া কন্যাকে সঙ্গে করিয়া আনিল। কন্যা শয়নাগারে প্রবেশিয়া প্রগল্ভবচনে কহিল, 'ভুবন-ভূষণ, রোহিণীপতে, কাদম্বরীলোচনানন্দ, চন্দ্র! শুকের ও আপনার পূর্বজন্মবৃত্তান্ত অবগত হইলে। পক্ষী অনুরাগান্ধ হইয়া পিতার আদেশ উল্লঙ্ঘন পূর্ব্বক মহাশ্বেতার নিকট যাইতেছিল, তাহাও শুনিলেন। আমি ঐ দুরাত্মার জননী লক্ষ্মী, মহর্ষি কালত্রয়দর্শী দিব্য চক্ষু দ্বারা উহাকে পুনর্ব্বার অপথে পদার্পণ করিতে দেখিয়া আমাকে কহিলেন, 'তুমি ভূতলে গমন কর এবং যাবৎ আরব্ধ কর্ম্ম সমাপ্ত না হয়, তাবৎ তোমার পুত্রকে তথায় বদ্ধ করিয়া রাখ এবং যাহাতে অনুতাপ হয়, এরূপ শিক্ষা দিও। কি জানি, যদি কর্ম্মদোষে আবার তির্য্যগ্‌জাতি অপেক্ষাও অন্য কোন নীচ জাতিতে পতিত হয়। দুষ্কর্ম্মের অসাধ্য কিছুই নাই।' আমি মহর্ষির বচনানুসারে উহাকে বদ্ধ করিয়া রাখিয়াছিলাম। অদ্য কর্ম্ম সমাপ্ত হইয়াছে, এই নিমিত্ত তোমাদিগের পরস্পর মিলন করিয়া দিলাম। এক্ষণে জরামরণাদিদুঃখসঙ্কুল এই দেহ পরিত্যাগ করিয়া আপন আপন অভীষ্ট বস্তু লাভ কর।' এই বলিয়া লক্ষ্মী অন্তর্হিতা হইলেন।

লক্ষ্মীর বাক্য শুনিবামাত্র রাজার জন্মান্তর-বৃত্তান্ত সমুদায় স্মরণ হইল। তখন মকরকেতু কাদম্বরীকে তাঁহার স্মৃতিপথে উপস্থাপিত করিয়া শরাসনে শরসন্ধান করিলেন। তখন গন্ধর্ব্বকুমারী কাদম্বরীর বিরহবেদনা রাজার হৃদয়ে অতিশয় যন্ত্রণা দিতে লাগিল। এ দিকে বসন্তকাল উপস্থিত। সহকারের মুকুলমঞ্জরী সঞ্চালিত করিয়া মলয়ানিল মন্দ মন্দ বহিতে লাগিল। কোকিলের কুহুরবে চতুর্দ্দিক্ ব্যাপ্ত হইল। অশোক, কিংশুক, কুরুবক, চম্পক প্রভৃতি তরুগণ বিকশিত কুসুম দ্বারা দিঘ্মণ্ডল আলোকময় করিল। অলিকুল বকুলপুষ্পের গন্ধে অন্ধ হইয়া ঝঙ্কার পূর্বক তাহার চতুর্দ্দিকে ভ্রমণ করিতে লাগিল। তরুগণ পল্লবিত ও ফলভরে অবনত হইল। কমলবন বিকসিত হইয়া সরোবরের শোভা বৃদ্ধি করিল। ক্রমে মদন মহোৎসবের সময় সমাগত হইলে একদা কাদম্বরী সায়াহ্নে সরোবরে স্নান করিয়া ভক্তিভাবে অনঙ্গদেবের অর্চ্চনা করিলেন। চন্দ্রাপীড়ের শরীর ধৌত ও মার্জ্জিত করিয়া গাত্রে হরিচন্দন লেপন করিয়া দিলেন এবং কণ্ঠদেশে কুসুমমালা কর্ণে অশোকস্তবক পরাইয়া দিলেন। উত্তম বেশভূষায় ভূষিত করিয়া সস্পৃহ-লোচনে বারংবার নিরীক্ষণ করিতে লাগিলেন। একে বসন্তকাল, তাহাতে নির্জ্জন প্রদেশ। রতিপতিও সময় বুঝিয়া অমনি শর নিক্ষেপ করিলেন। কাদম্বরী উন্মত্ত ও বিকৃতচিত্ত হইয়া জীবিতভ্রমে যেমন চন্দ্রাপীড়ের মৃতদেহ গাঢ় আলিঙ্গন করিবার উপক্রম করিতেছেন, অমনি চন্দ্রাপীড় পুনর্জ্জীবিত হইয়া উঠিলেন। কাদম্বরী ভয়ে কাঁপিতেছেন, চন্দ্রাপীড় সম্বোধন করিয়া কহিলেন, 'ভীরু! ভয় কি? এই দেখ, আমি পুনর্জ্জীবিত হইয়াছি। এত দিন বিদিশা নগরীতে শূদ্রক নামে নরপতি ছিলাম, অদ্য সে শরীর পরিত্যাগ করিয়াছি। তোমার প্রিয়সখী মহাশ্বেতার মনোরথও আজি সফল হইবে। আজি পুণ্ডরীকও বিগতশাপ হইয়াছেন।' বলিতে বলিতে চন্দ্রলোক হইতে পুণ্ডরীক নভোমণ্ডলে অবতীর্ণ হইলেন। তাঁহার গলে সেই একাবলী-মালা ও বামপার্শ্বে কপিঞ্জল। কাদম্বরী প্রিয়সখীকে প্রিয়সংবাদ জানাইতে গেলেন, এমন

সময়ে পুণ্ডরীক চন্দ্রাপীড়ের নিকট আসিয়া উপস্থিত হইলেন। চন্দ্রাপীড় সমাদরে হস্তধারণ ও কণ্ঠগ্রহণ পূর্ব্বক মৃদু-মধুর বচনে বলিলেন, 'সখে! তোমার সৌহার্দ্দ কখন বিস্মৃত হইতে পারিব না। আমি তোমাকে বৈশম্পায়ন বলিয়াই জ্ঞান করিব। তোমাকে আমার সহিত মিত্রতা-ব্যবহার করিতে হইবে।'

গন্ধর্ব্বরাজ চিত্ররথ ও হংসকে এই শুভ-সংবাদ শুনাইবার নিমিত্ত কেয়ূরক হেমকূটে গমন করিল। মদলেখা আহ্লাদিত হইয়া তারাপীড় ও বিলাসবতীর নিকট গিয়া কহিল, 'আপনাদের সৌভাগ্যফলে যুবরাজ আজি পুনর্জ্জীবিত হইয়াছেন।' রাজা, রাণী, শুকনাস ও মনোরমা এই বিস্ময়কর শুভসমাচার শ্রবণে পরম পুলকিত হইয়া শীঘ্র আশ্রমে উপস্থিত হইলেন। চন্দ্রাপীড় জনক-জননীকে সমাগত দেখিয়া বিনীতভাবে প্রণাম করিবার নিমিত্ত মস্তক অবনত করিতেছিলেন, রাজা অমনি ভুজযুগল প্রসারিত করিয়া ধরিলেন; কহিলেন, 'বৎস! জন্মান্তরীণ পুণ্যফলে তোমাকে পুত্ররূপে প্রাপ্ত হইয়াছি বটে, কিন্তু তুমি সাক্ষাৎ ভগবান্ চন্দ্রমার মূর্ত্তি। তুমিই সকলের নমস্য, তোমাকে দেখিয়া আজি দেবগণ অপেক্ষাও সৌভাগ্যশালী হইলাম। আজি জীবন সার্থক ও ধর্ম্মকর্ম্ম সফল হইল।' বিলাসবতী পুনঃ পুনঃ মুখচুম্বন ও শিরোঘ্রাণ করিয়া সস্নেহে পুত্রকে ক্রোড়ে করিলেন। তাঁহার কপোলযুগল হইতে আনন্দাশ্রু বহিতে লাগিল। অনন্তর শুকনাশ ও মনোরমাকে প্রণাম করিলেন। তাঁহারাও যথোচিত স্নেহপ্রকাশ পূর্ব্বক যথাবিহিত আশীর্ব্বাদ করিলেন। 'ইনিই বৈশম্পায়নরূপে আপনাদিগের পুত্র হইয়াছিলেন', বলিয়া চন্দ্রাপীড় পুণ্ডরীকের পরিচয় দিলেন। পুণ্ডরীক জনক-জননীকে ভক্তিভাবে প্রণাম করিলেন। কপিঞ্জল কহিলেন, 'শুকনাস! মহর্ষি শ্বেতকেতু আপনাকে বলিয়া পাঠাইলেন আমি পুণ্ডরীকের লালন-পালন করিয়াছি বটে কিন্তু ইনি তোমার প্রতি সাতিশয় অনুরক্ত। অতএব তোমার নিকটেই পাঠাইতেছি। ইহাকে বৈশম্পায়ন বলিয়াই জ্ঞান করিও, কদাচ ভিন্ন ভাবিও না। শুকনাস কহিলেন, 'মহর্ষির আদেশ গ্রহণ করিলাম। তিনি যাহা আজ্ঞা করিয়াছেন, তাহার অন্যথা হইবে না। বৈশম্পায়ন বলিয়াই আমার জ্ঞান হইতেছে।' এইরূপ নানা কথায় রজনী প্রভাত হইল। প্রাতঃকালে চিত্ররথ ও হংস মদিরা ও গৌরীর সহিত তথায় আসিয়া উপস্থিত হইলেন। সমুদায় গন্ধর্ব্বলোক আহ্লাদে পুলকিত হইয়া আগমন করিল।

আহা! কি শুভ দিন! কি আনন্দের সময়! সকলের শোক-দুঃখ দূর হইল। আপন আপন মনোরথ সম্পন্ন হওয়াতে সকলেই আহ্লাদের পরাকাষ্ঠা প্রাপ্ত হইলেন। গন্ধর্ব্বপতির সহিত নরপতির এবং হংসের সহিত শুকনাসের বৈবাহিক সম্বন্ধ নির্দ্ধারিত হওয়াতে তাঁহারা নব নব উৎসব ও আমোদ অনুভব করিতে লাগিলেন। কাদম্বরী ও মহাশ্বেতা চিরপ্রার্থিত মনোরথ লাভ করিয়া সাতিশয় আনন্দিত হইলেন। আপন আপন প্রিয়সখীর অভিলষিত সিদ্ধি হওয়াতে মদলেখা ও তরলিকার সমুদায় ক্লেশ শান্তি হইল।

চিত্ররথ সাদর-সম্ভাষণে কহিলেন, "মহারাজ! সকল মনোরথ সফল হইল। এক্ষণে এই অধীনের সদনে পদার্পণ করিলে চন্দ্রাপীড়কে কাদম্বরী-প্রদান ও রাজ্য দান করিয়া চরিতার্থ হই।" তারাপীড় উত্তর করিলেন, গন্ধর্ব্বরাজ! যেখানে সুখ, সেই গৃহ। আমি এই আশ্রমকেই সুখের ধাম ও আপন আলয় বলিয়া স্থির করিয়াছি। প্রতিজ্ঞা করিয়াছি, এই স্থানেই জীবন যাপিত করিব। তুমি বধূসহিত চন্দ্রাপীড়কে আপন আলয়ে লইয়া যাও ও বিবাহ-মহোৎসব নির্ব্বাহ কর। আমি এই আশ্রমেই থাকিলাম।" চিত্ররথ ও হংস জামাতা ও কন্যাকে আপন আপন আলয়ে লইয়া গেলেন ও মহাসমারোহে

মহামহোৎসব আরম্ভ করিলেন; পরিশেষে উভয়েই জামাতার প্রতি আপন আপন রাজ্যভার সমর্পণ করিয়া নিশ্চিন্ত হইলেন।

এইরূপে চন্দ্রাপীড় ও পুণ্ডরীক প্রিয়তমাসমাগমে পরম সুখী হইয়া রাজ্যভোগ করেন। একদা কাদম্বরী বিষণ্নমুখী হইয়া চন্দ্রাপীড়কে জিজ্ঞাসা করিলেন, "নাথ! সকলেই মরিয়া পুনর্জ্জীবিত হইল; কিন্তু সেই পত্রলেখা কোথায় গেল, জানিতে বাসনা হয়।" চন্দ্রাপীড় কহিলেন, "প্রিয়ে! আমি শাপগ্রস্ত হইয়া মর্ত্তলোকে জন্মগ্রহণ করিলে রোহিণী আমার পরিচর্য্যার নিমিত্ত পত্রলেখারূপে অবতীর্ণ হইয়াছিলেন। তাঁহাকে পুনর্ব্বার চন্দ্রলোকে দেখিতে পাইবে।" এই বলিয়া তাঁহার কৌতুকভঞ্জন করিয়া দিলেন। হেমকূটে কিছু কাল বাস করিয়া আপন রাজধানী উজ্জয়িনী নগরে গমন করিলেন। তথায় পুণ্ডরীকের প্রতি রাজ্যশাসনের ভার দিয়া কখন গন্ধর্ব্বলোকে, কখন চন্দ্রালোকে, কখন পিতার আশ্রমে, কখন বা পরমরমণীয় সেই সেই প্রদেশে বাস করিয়া সুখসম্ভোগ করিতে লাগিলেন।

সম্পূর্ণ

# PARIJAT BIKASH

A TALE

IN BENGALEE

PART I

BY

JOYNARAIN BANERJEA

---

# পারিজাতবিকাশ ।

পূর্ব খণ্ড ।

---

শ্রীজয়নারায়ণ বন্দ্যোপাধ্যায় প্রণীত ।

*CALCUTTA*

PRINTED AT
BASUMATI CORPORATION LIMITED
166, BEPEN BEHARI GANGULY STREET.

1983

# বিজ্ঞাপন।

বঙ্গভাষায় উৎকৃষ্ট গ্রন্থের অসদ্ভাব হেতু এই পুস্তক লিখিত হয় নাই, আমাদিগের দেশীয় ভাষায় এ পর্য্যন্ত যে বহুল গ্রন্থাবলীর অভাব লক্ষিত হইতেছে কেবল সেই অভাব দৃষ্টি করিয়াই ইহা রচিত হইল। ইহা দ্বারা যদি সেই অভাবের যৎকিঞ্চিৎ লাঘব হয়, তাহা হইলেই এই গ্রন্থ লিখিবার উদ্দেশ্য সাধন হইল।

এই গ্রন্থ কোন আদর্শ অবলম্বন করিয়া রচিত হয় নাই; ইহার স্থানে প্রাচীন ভাব ও প্রাচীন প্রণালী পরিগৃহীত হইয়াছে। কিন্তু কতদূর পর্য্যন্ত কৃতকার্য্য হইয়াছি তাহা বলিতে পারি না। এক্ষণে পূর্ব্বখণ্ড সাধারণের নিকট সমাদৃত ও পরিগৃহীত হইলে ইহার উত্তর খণ্ড প্রকাশ করা যাইবেক। শ্রীযুক্ত গুরুদয়াল চৌধুরি মহাশয় ইহার আদ্যোপান্ত পাঠ করিয়া আমাকে উপকৃত করিয়াছেন।

শ্রীজয়নারায়ণ বন্দ্যোপাধ্যায়,

কলিকাতা।

সংবৎ ১৯২০, ১১ই আষাঢ়।

# পারিজাতবিকাশ

## ললন্তিকা

### উপক্রমণিকা

অতি পূর্ব্বকালে শরাবতী নদীর পশ্চিম তীরে চন্দ্রাদিত্য নামে মহাবল পরাক্রান্ত দোর্দ্দণ্ড-প্রতাপশালী সম্রাট ছিলেন, পুষ্পবন্ত নামে অতি প্রিয়পাত্র তাঁহার এক অমাত্য ছিল।

একদা ভূপাল প্রণতাশেষসামন্ত ও অমাত্যসমভিব্যাহারে মৃগয়ায় বনে গমন করিয়াছিলেন, নগর হইতে বহির্গত হইয়া বেতস্বৎ, অনূপ, নদী, কান্তার প্রভৃতি নানাবিধ দুর্গম স্থান অতিক্রম করিয়া অরণ্যানী মধ্যে প্রবেশ করিলেন। অরণ্যের অপূর্ব্ব শোভা দর্শন করিলে মনোমধ্যে হর্ষ ও প্রীতির সঞ্চার হয়। স্থানে স্থানে শাল, তাল, তমাল, হিন্তাল, পিয়াল, বকুল প্রভৃতি অতি মনোহর মহীরুহ চতুর্দ্দিকে শাখা বিস্তার করিয়া রহিয়াছে। কোন স্থানে নিম্ব, লবঙ্গ, কদম্ব, জম্বু, জম্বীর, দাড়িম্ব, উড়ুম্বর প্রভৃতি শ্রেণীবদ্ধ পাদপ ফলভরে অবনত হইয়া রহিয়াছে। কোথাও বা রক্তাশোক, চম্পক, কিংশুক, কাঞ্চন, শমী, শিরীষ শাল্মলী, করঞ্জ, কদলী, হরীতকী, বিভীতকী, কেতকী, শিংশপা, ধাত্রী, মধুপর্ণী, সপ্তচ্ছদপ্রভৃতি তরু কুসুমিত ও পল্লবিত হইয়া কাননের রমণীয় শোভা সম্পাদন করিতেছে। মধুমত্ত মধুকরগণ পুষ্পপরম্পরায় উড়িয়া বসিতেছে। শাখায় শাখায় শাখামৃগ বিকটবদনে ক্ষুদ্র ক্ষুদ্র প্রাণিদিগকে ভয়প্রদর্শন করাইতেছে। কোন স্থানে সিংহ, শৈরিভ, শরভ, শম্বর, রৌহিষ, ঋষ্য, গোকর্ণ, মৃগ প্রভৃতি পশুগণ বনে বনে সুখে ভ্রমণ করিতেছে। কঙ্ক, কলিঙ্ক, কলবিঙ্ক সারঙ্গ, কাদম্ব, চক্রবাক, শুক, পুণ্ডরীক, শ্যেন, বনকপোত, প্রভৃতি পক্ষিজাতি তরুশাখায়, ক্ষিতিতলে বিহার করিতেছে। রাজা হর্ষিত হইয়া কহিলেন, আহা! এই সকল পক্ষি-জাতির কণ্ঠস্বর কি সুমধুর! এই শকুন্তসমাকুলকলরব শ্রবণে বোধ হইতেছে বাকশক্তি রহিত বিহঙ্গমগণও মধুমাসে মদনোৎসব করিয়া থাকে।

রাজা অমাত্যের সহিত এইরূপ আলাপ করিতে বনপ্রদেশে প্রবেশ করিতেছেন, এমন সময়ে সারথি কৃতাঞ্জলিপুটে নিবেদন করিল, মহারাজ! রথ সেনানিবেশ সন্নিহিত হইয়াছে, কান্তারপথে গমন করিতে অশ্বদিগের অতিশয় কষ্ট হইতেছে, এক্ষণে কি অনুমতি হয়? রাজা দক্ষিণস্থের বাক্য শ্রবণ করিয়া বরত্রা মোচন করিয়া দিতে আদেশ করিলেন। রথের বেগ সম্বরণ হইলে রাজা, করে শরাসন, কটিদেশে সারসন ও মস্তকে শীর্ষণ্য ধারণ করিয়া রথ হইতে অবতরণ করিলেন। প্রাসিক, পদাদিক, চর্ম্মিন্, যাষ্টিক প্রভৃতি শূর বীরগণ ফলক, ভিন্দিপাল, শঙ্কু, তোমর ধারণ করিয়া মহাকোলাহল শব্দে নিবিড় গহনে প্রবেশ করিতে লাগিল।

রাজা অশ্বারোহণে এক ঋষ্যশিশুকে লক্ষ করত শরসন্ধান করিয়া বেগে গমন করিতেছেন এমন

সময়ে শুনিলেন, যেন কোন ব্যক্তি ব্যগ্রচিত্ত হইয়া উচ্চৈঃস্বরে কহিতেছে, মহারাজ! শমীকণ্টকদ্বারা সুকোমল কমলপত্র কর্ত্তন করিবার ইচ্ছা করিতেছেন। এই দুর্ব্বল প্রাণী কি আপনার তীক্ষ্ণশরের লক্ষ্য হইবার উপযুক্ত? কমলে কুলিশপাত কি সন্তাপদায়ক নহে? ইহাতে রাজা হতবুদ্ধি হইয়া সচকিতনেত্রে চতুর্দ্দিকে অবলোকন করিয়া অমাত্যকে কহিলেন, দেখ কে আমাকে এই মৃগটিকে বধ করিতে নিষেধ করিতেছে, কাহাকেও ত অবলোকন করিতেছি না, যাহা হউক সমভিব্যাহারী লোকদিগকে ইহার অনুসন্ধান করিতে আদেশ কর, আমরা এই স্থানেই প্রত্যাদিষ্ট হইতেছি, এই বলিয়া এক তরুতলে উপবেশন করিলেন।

অমাত্য সৈন্যদিগকে ভূপাদেশ গোচর করিবামাত্র তাহারা লতামণ্ডপ, গহনতরুতল, বিশেষরূপে সকল স্থান অনুসন্ধান করিয়া দেখিল, কিন্তু মনুষ্যের অবস্থানের কোন চিহ্নই দেখিতে পাইল না। পরিশেষে ভূপালের নিকট আসিয়া কহিল, মহারাজ! আমরা বিস্তর অন্বেষণ করিলাম, কাহাকেও দেখিতে পাইলাম না, কিন্তু পূর্ব্বে এই স্থানে কোন তাপসের আশ্রম ছিল তাহার নিদর্শন প্রাপ্ত হওয়া যাইতেছে। এইরূপ পরিচয় প্রদান করিতেছে, এমন সময় এক জন সৈনিক ভূপালের সন্নিহিত হইয়া একটি শুকপক্ষী প্রদান করিয়া কৃতাঞ্জলিপুটে কহিল, মহারাজ! এই শুকপক্ষিটি আপনাকে কুরঙ্গবধে নিষেধ করিতেছিল, বহুযত্নে ধৃত করিয়া ইহাকে মহারাজের সমীপে আনয়ন করিয়াছি, গ্রহণ করুন। রাজা বিস্ময়াপন্ন হইয়া কৌতুহলাক্রান্তচিত্তে পক্ষিটিকে গ্রহণ করিতে আদেশ করিলেন!

শুক ভূপালকে সম্বোধন করিয়া কহিল, মহারাজ! অধম জাতিতে জন্মপরিগ্রহ করে বলিয়া পক্ষিমাত্রেই মিথ্যা কহে, এরূপ বিবেচনা করিবেন না। এক্ষণে নিতান্ত প্রাচীন হইয়াছি বলিয়া অরণ্যে তপস্যা করিতেছিলাম, আপনার অনুচরগণ মৃগয়ায় অসিয়া বিনা কারণে আমাকে ধরিয়া আনিল। বার্দ্ধক্যদশায় শরীর অতিশয় শীর্ণ ও জীর্ণ হইয়াছে, এজন্য অতি অল্পেতেই মহা ক্লেশ অনুভব হয়, আপনার অনুযায়ী লোকেরা দৃঢ় লতাপাশ দ্বারা বন্ধন করিয়া রাখিয়াছে, মহারাজ! লতাবন্ধনে আমার প্রাণ বিয়োগ হয় আর যন্ত্রণা সহ্য হয় না, ত্বরায় মুক্ত করিয়া দিতে আদেশ করুন। রাজা ও অনুযায়ী লোকেরা চমৎকৃত হইয়া পরস্পর বলিতে লাগিলেন কি সর্ব্বনাশ! অনুচরেরা পক্ষিবেশ ধারী কোন্ মহার্ঘ্য পরম পূজ্য ব্যক্তিকে বন্ধন করিয়া আনিয়াছে? অজ্ঞানতা-বশতঃ অকারণে যৎপরোনাস্তি নিগ্রহ করা হইয়াছে। রাজা স্বয়ং শুকের বন্ধন মোচন করিয়া দিলেন।

শুক মুক্ত হইয়া রাজাকে আশীর্ব্বাদ করিয়া কহিল, মহারাজ! আপনি বিপন্ন লোকদিগের প্রতিক্রিয়ার মহোপায় স্বরূপ, আপনার বাহুবলে ও অপ্রতিহত পরাক্রমে বসুমতী একচ্ছত্রা হইয়াছেন, আর কি আশীর্ব্বাদ করিব; দীর্ঘজীবী হইয়া নির্ব্বিরোধে সসাগরা ধরায় একাধিপত্য করুন। রাজা শুকের বচন শ্রবণে হর্ষাধিষ্ঠিত হইয়া কহিলেন, সাধো! অপ্রগল্‌ভ ও পিতৃসন্নিভ লোকদিগের আশীর্ব্বাদ দৈববাণীর ন্যায় সত্য। অদ্য আপনার দর্শনেই এই প্রশ্রিত জন চরিতার্থ হইয়াছে, যাহা হউক আপনার ঈদৃশ অবস্থাপন্ন হইবার কারণ কি? শুনিতে অতিশয় কৌতুক জন্মিতেছে। শুক কহিল, মহারাজ! তাহা অতি বিস্তীর্ণ ক্রমে জানিতে পারিবেন শ্রবণ করুন!

# ললন্তিকা

## গল্পারম্ভ

এই সর্বংসহা বসুধাপীঠে করতোয়া নামে এক অতি প্রসিদ্ধ বেগবতী নদী আছে, যে স্থানে হর পার্বতীর বিলাসভবন ও দক্ষপ্রজাপতির আশ্রম অদ্যাপিও দৃষ্টিগোচর হয়।

উহাব অনতিদূরে নন্দা নামক মনোহর সরোবর আছে। নন্দা সরোবরতট অতি রমণীয় স্থান, দিবাভাগে মুনিকন্যাগণ নন্দা সরোবরে ভগবতী উগ্রচণ্ডার অর্চ্চনা করিয়া যান, সেই সমস্ত রক্তচন্দনানুলিপ্ত উৎপল সমীরণপ্রবাহদ্বারা নানাদিগে প্রবাহিত হইলে রাত্রিকালে চন্দ্রালোকে সরোবর কুমুদময় বোধ হয়। বিবিধ কেলীপর জলচর পক্ষিগণ নিয়ত সেই স্থানে কোলাহল করে ও কোকিলের কলরবে বন উল্লাসিত হয়। পূর্বে উহার নিকটে এক অতি প্রাচীন তমালতরুতলে সকলকলাভিজ্ঞ কালত্রয়দর্শী মহর্ষি কৌশিকের আশ্রম ছিল, সেই তপোধন ত্রিদশারাধ্য সাক্ষাৎ চক্রপাণি ইন্দ্রাবরজের অবতার স্বরূপ, দ্বৈপায়নকুলে জন্ম পরিগ্রহ করেন। গাম্ভীর্য্যে সাগর তুল্য, প্রভাবে দ্বাদশাত্মা অর্য্যমা সদৃশ. করুণার প্রবাহ ছিলেন। শুনিয়া থাকিবেন ভগবানের মানস হইতে মন্মথ নামে তাঁহার এক কুমার জন্মে, একদা সেই বৃষ্ণিবংশোদ্ভব মনোভব চন্দ্রলোক হইতে তপোলোকে গমন করিতেছিলেন, মানসসরোবরের সন্নিহিত হইয়া দেখিলেন, চৈত্ররথবনে কিন্নরবালাগণ কেলি করিতেছে। কন্দর্প স্বভাবতঃ অতিশয় দুরাশয়; অনৃজু ও বিবশাশয় লোকের মনে কিছুতেই ঘৃণার উদয় হয় না, সুতরাং ঈদৃশ নিকৃত অরিষ্টদুষ্টধী কন্দর্পের অননুষ্ঠিত কার্য্য কি আছে? মকরকেতন মনোরমসুসম কুসুমশর লক্ষ্য করিয়া ক্ষণকাল মধ্যে মুগ্ধস্বভাবা অপ্সরোবালাদিগকে স্মরদশাভিভূত করিল।

কন্যাগণ অনঙ্গের কুসুমচাপ প্রভাবে স্খলিতাঙ্গী ও স্মরতোন্মাদিনী করিণী প্রায় হইয়া সেই সরোবরতীরে তরুলতাসমাবেষ্টিত এক নিভৃত লতাগহনে মহাতপা শাতাতপ তপস্যা করিতেছিলেন, তাঁহার ধ্যানভঙ্গ করিয়া দিল। এই সূত্রে প্রমদ্বারা নাম্নী অপ্সরাগর্ভে মহর্ষি শাতাতপের বিলাসিনী নামে এক কন্যা উদ্ভব হয়। বিচক্ষণ তপোধন, তাপসাগ্র কৌশিকের সহ স্বীয় দুহিতার পরিণয় সম্পন্ন করিয়া দিয়াছিলেন। বিলাসিনীর গর্ভে ভগবান্ কৌশিকের ললন্তিকা নামে এক কন্যা সমুৎপন্না হয়। বিদ্যাধরী, কন্যাটিকে প্রসব করিয়া তাপসের প্রতি প্রতিপালনের ভার প্রদান পূর্বক স্বকাশে গমন করিল। মহর্ষি নিরতিশয় যত্ন ও স্নেহসহকারে কন্যাটিকে লালন পালন করিতে লাগিলেন। ললন্তিকা নির্ম্মলা শশিকলাপ্রায় সৌষ্ঠব ও লাবণ্যময়ী হইতে লাগিলেন।

কালক্রমে বসন্তকুসুমের ন্যায় ললন্তিকার যৌবনমঞ্জরী বিকসিত হইলে বাল্যাবস্থাসহ শৈশবসুলভ চপলতা গলিত হইল। মুখমণ্ডলরূপ আকাশমণ্ডলে লজ্জারূপ চন্দ্রমণ্ডল প্রতীয়মান হওয়াতে, দৃষ্টিরূপ চন্দ্রমারশ্মি অধস্তলশায়ী হইল। ললন্তিকার লজ্জাকুঞ্চিত ওষ্ঠাধরে হাস্যরূপ তড়িৎপুঞ্জের আবির্ভাব হইলে, মুখমণ্ডল বল্কলরূপ মেঘবিতানে দৃঢ়রূপ সমাচ্ছন্ন হইতে লাগিল।

একদা বসন্তসমাগমে দক্ষিণদিক্ হইতে অমৃতায়মান মন্দ মন্দ মলয়মারুত সঞ্চালিত হইয়া লোকের মনে কন্দর্প অনুরাগ উদ্দীপন করিয়া দিতে লাগিল। বনপুষ্প প্রস্ফুটিত ও কল্পপাদপের

মঞ্জরী উদ্গত হইল। সহকারমুকুলসৌগন্ধে ও কোকিলের কলরবে বন আকুল করিল। শিখিকলাপ তরুশাখায় বিচিত্র চন্দ্রকলাপ বিস্তার করিয়া মৃগকুলকে আকুল করিতে লাগিল। বসন্তবিকাশ পলাশ, শিংশপা, রক্তাশোক বিকসিত হইলে বনময় লোহিতরাগবিস্তার হইল, আরণ্যজন্তুগণ সশঙ্কচিত্তে দাবাগ্নিভ্রমে ইতস্তত দৌড়িতে লাগিল। বোধ হয় যেন মীনকেতনের নিশিত শরপাতভয়ে বাক্‌শক্তিরহিত অচেতন প্রাণিগণও ব্যাকুল হইয়াছে।

এক দিবস ললন্তিকা আশ্রমসন্নিহিত রক্তাশোকপাদপতলে ভ্রমণ করিতেছিলেন; এমন সময়ে, সখে! কি কৌতুকাবহ কাণ্ড! দেখ, ভয় প্রদর্শন করিলেও মৃগশিশুটি নিঃশঙ্কচিত্তে সঙ্গে সঙ্গে আসিতেছে, কোনক্রমেই বাধা শুনিতেছে না। তুমি উহাকে নিরস্ত কর। কৌতুকক্রমে দূর হইতে পরিহাসচ্ছলে, সখে ঐ মুগ্ধ মৃগ শিশু যথার্থই শশাঙ্ক অনুসরণে ধাবিত হইয়াছে, উহাকে ভয়প্রদর্শন করান অনুচিত। এইরূপ পরিহাসসূচক আলাপ বনাভ্যন্তরে শ্রবণ করিলেন। ললন্তিকা হর্ষোৎফুল্লচিত্তে সেই দিকে নেত্রপাত করিয়া রহিলেন। অনন্তর দুই জন তপস্বীকুমার লতাবিতান হইতে বহির্গত হইলেন দেখিতে পাইলেন। উভয়েরই সমান রূপ ও সমান বয়ঃক্রম, এক জনের হস্তে যজ্ঞীয় কুশসমিধ্ ও আষাঢ়দণ্ড, অন্য মুনিকুমারের বামকরে কমণ্ডলুপূর্ণতীর্থোদক, গলে দক্ষিণাবৃত, শনৈঃশনৈঃ শষ্পবীথিকায় আগমন করিতেছেন। পুরোগামী প্রথম কুমারের শান্তমূর্তি ও রূপ লাবণ্য সন্দর্শনে বোধ হয় হিরণ্যগর্ভালয়া গায়ত্রী তাঁহার রূপগুণে বশীভূত হইয়া তপোবনবাস পরিত্যাগ করিতে পারেন নাই। ললন্তিকা তাঁহারই রূপলাবণ্যের পক্ষপাতিনী হইয়া বিরজা নাম্নী তাপসীকে সমীপগতা দেখিয়া জিজ্ঞাসা করিলেন, আর্যে! এই মুনিকুমার কে? ইনি কোন্ আশ্রমললামরত্ন? কোন্ কলাই বা ইঁহার অপরিচিত? ইঁহাকে লক্ষ্য করিয়া ইন্দ্রিয় এরূপ বিকল, শরীর অবসন্ন ও মন এপ্রকার অবাধ্যতা প্রকাশ করিতেছে কেন? উপাধ্যায়ী তাপসী ললন্তিকার বাক্য শ্রবণ করিয়া ঈষৎ কোপাবিষ্ট হইয়া রোষ প্রকাশ পূর্ব্বক করিলেন, বৎসে! এরূপ অপ্রাকৃত ও অশ্রদ্ধেয় মনশ্চাপল্য প্রকাশ করা তপস্বীবালাদিগের নিতান্ত অযোগ্য। মধ্যাহ্ন তাপমান গগনমণ্ডলের মধ্যভাগ হইতে প্রদীপ্ত হুতাশনের ন্যায় রশ্মিকণা বর্ষণ করিতেছেন, ক্ষিতিতল অতিশয় উত্তপ্ত হইয়াছে, এক্ষণে আশ্রম কুটীরে চল। ললন্তিকা তাপসীর তিরস্কারে লজ্জিতা ও শঙ্কিতা হইয়া শঙ্কাকুল হরিণীর ন্যায় আশ্রমে প্রবেশ করিলেন।

ললন্তিকাকে দর্শন করিয়া চন্দ্রায়ুধের মনোমধ্যে অনুরাগের সঞ্চার হইল। অনন্তর সায়ংকালে তাপসী ললন্তিকাকে ডাকিয়া কহিলেন, বৎসে! তোমাকে অকারণ তিরস্কার করিয়া অদ্য আমি অতিশয় অসুখে ছিলাম, এক্ষণে একটি কথা বলিয়া যাই বিস্মৃতা হইও না, সায়ংসন্ধ্যার্চ্চনা সমাপন করিয়া মুনিকুমারগণ আবাসতরুতলে উপবেশন করিয়া সন্ধ্যাসমীরণ সেবন করিবেন তুমি তাঁহাদিগের নিকটে গমন করিলে তোমায় দেখিয়া সকলে সোদর্য্যস্নেহ প্রকাশ করিবেন, তুমিও তাঁহাদিগের প্রতি সমানসোদর্য্যস্নেহ প্রকাশ করিয়া সেই অবসরে চন্দ্রায়ুধের বৃত্তান্ত শ্রবণ করিবার অভিলাষ ব্যক্ত করিবে, তাহা হইলেই সেই অক্ষবলয়ী মুনিকুমারের পরিচয় জানিতে পারিবে।

অনন্তর ললন্তিকা, তাপসী যাহা কহিয়াছিলেন তাহাই করিলেন। মুনিকুমারগণ ললন্তিকার বাক্য শ্রবণ করিয়া আহ্লাদবিস্ফারিতচিত্তে সকলেই হাস্য করিতে লাগিলেন। অনন্তর কোন মুনিকুমার চন্দ্রায়ুধের কথা বলিতে আরম্ভ করিলেন।

ভারতবর্ষের উত্তরে হিমালয় ও ধবলাচল নামে অতি প্রসিদ্ধ দুই পর্ব্বত আছে, উহাদিগের

মধ্যস্থলে বহুদূর বিস্তৃত এক দুর্গম অটবী আছে। উভয় পর্বতের মধ্যগত কুহনিশার ন্যায় সেই অটবী নিবিড় অন্ধকারে আচ্ছন্ন থাকে. উহার অভ্যন্তরে সূর্য্যের আলোক দৃশ্য হয় না। মধুমাসে বসন্তকুসুমোদ্গম হইতে আরম্ভ হইলে সেই গহনজাত তরুনিচয়ের শাখা বিটপ সকল পল্লবিত, পল্লব, মুকুলিত ও মুকুলকলাপ, মঞ্জরিত হইতে থাকে। এলা ও লবঙ্গলতার কুসুমসৌগন্ধে মধুলুব্ধ মধুকরগণ মধুময় কুসুম অন্বেষণে গুন্ গুন্‌স্বরে ইতস্ততঃ ভ্রমণ করে। ঐ অটবীর দক্ষিণভাগে কৈলাসশিখরসম্ভব প্রবাহনিবহ শৃঙ্গ হইতে পর্বতকন্দরে প্রবলবেগে পতিত হইতেছে, সংগ্রামশ্রান্ত করী, করভযূথ ক্লান্ত হইয়া সেই দিকে জলপান করিতে আগমন করে, দূর হইতে দেখিলে উহাদিগকে গণ্ডশৈল, বলিয়া ভ্রান্তি জন্মে। সেই প্রস্রবণের অনতিদূরে কোন গিরিতটে সুরলোমা নামা মহা যশস্বী তেজস্বী তপস্যা করিতেন। মহর্ষি আজন্ম অকৃতদার হইয়া যোগসাধনেই জীবনকাল অতিবাহিত করিয়াছিলেন। তাপসের তপঃপ্রভাবে তপোবনে পারিজাত মঞ্জরিত, গুল্মলতা মুকুলিত ও বৃক্ষ সকল ফলভরে অবনত হইয়া থাকিত; বোধ হইত যেন, পথশ্রান্ত পাদবিকদিগকে অভিবাদন করিতেছে।

একদা মহর্ষি গোতমীতীর্থে অবগাহনার্থ অবতীর্ণ হইয়াছিলেন, হিমালয়ের কাঞ্চনময় প্রস্রবণের নিকট সহসা এক দিব্য মুক্তাহারদশনা, সস্মিতলোচনা, ইন্দুবিনিন্দিতমুখারবিন্দা রম্ভা উর্ব্বসীসদৃশাকৃতি কামিনী তীর্থাভিমুখে আগমন করিতেছেন অবলোকন করিলেন। সমভিব্যাহারে মৈনাকদেশীয় একটি রাজকন্যা গাত্রে পরিমলব্যজনদ্বারা মুক্তাহারগলিত প্রায় স্বেদবিন্দু নিবারণ করিতেছেন। কর্ণে কদম্বকুসুমমঞ্জরী, গলে একাবলী মালা, পরিধান রক্তরশ্মি প্রায় পাণ্ডুবর্ণ বল্কল দুকুল, করে লীলাকমল, ইন্দীবরপরমুখারবিন্দ, কণক নিস্যন্দসুচিক্কণ চম্পকলাবণ্য, দেখিলে বোধ হয় যেন বেদমাতা গায়ত্রী আপন প্রিয়পাত্রী সরস্বতীসহ ভূলোকে অবতীর্ণা হইতেছেন। ক্রমে নিকটবর্ত্তিনী হইলে মহর্ষি জানিতে পারিলেন তপোবনে চৈত্ররথ বনের অধিষ্ঠাত্রী দেবতার সমাগম হইয়াছে। অনন্তর সসম্ভ্রমে অবগাহন সমাপন করিয়া তীরে উপনীত হইলেন। বনদেবতা পূর্ব্বেই পাদ্য আর্ঘ্য সংগ্রহ করিয়া লইয়াছিলেন, ভগবান্ সুরলোমার সন্নিহিত হইয়া মহর্ষির অর্চ্চনা করিয়া আয়তশ্বাসে বিলাপ করিতে লাগিলেন। মহর্ষি রোদন সম্বরণ করিতে বারম্বার অনুরোধ করিলেন কিন্তু কিছুতেই তাঁহার অবিরল নেত্রবাষ্প নিবারণ করিতে পারিলেন না, অবশেষে অনুষঙ্গিনী ভূপালনন্দিনীকে জিজ্ঞাসা করিয়া কহিলেন, বরারোহে। ইঁহার অশ্রুপাতের কারণ কিছু বুঝিতে পারিয়াছ? কোন দুরিত দুরাত্মা ইঁহার প্রতি অত্যাহিত প্রকাশ করিল বল? রাজপুত্রী কহিলেন, মহাভাগ! তপঃপ্রভাবে আপনার অগোচর কি আছে, অঙ্গনাজনের মন অতি বিমূঢ়, বোধশক্তি না থাকিলেও দূরদর্শী মহর্ষিজনের নিকটও প্রাগলভ্য প্রকাশ করিতে শঙ্কুচিত হয় না। ইঁহার, বাষ্পপাতের কারণ নির্দ্দেশ করা পুনরুক্তি মাত্র, জিজ্ঞাসা করিতেছেন বলিতে হইল।

এই রাজকন্যা অথবা চৈত্ররথ বনের অধিষ্ঠাত্রী দেবতা, একদা চৈত্রমাসের শুক্লপক্ষচতুর্দ্দশীতে ত্রিদশাধিপতি সহস্রলোচনালয়ে দেবসভায় অমৃত উৎসব সন্দর্শনে গমন করিয়াছিলেন। তথায় উপস্থিত হইয়া দেখিলেন, সিদ্ধত্রিদশ কিন্নর, বিদ্যাধর, গন্ধর্ব, গুহ্যকপ্রভৃতি স্বলোকমণ্ডলমণ্ডিত পুরন্দরসভামণ্ডপ চন্দ্রালোকের ন্যায় সমুজ্জ্বল হইয়াছে। চতুর্দ্দিকে সুরতরঙ্গিণী মণি মৌক্তিকাদিজড়িতবেশভূষায় সুরসভা উজ্জ্বল করিয়াছেন তাঁহাদিগের দেহপ্রভায় কণ্ঠস্থিত নক্ষত্রমালা বিগতপ্রভা হইয়াছে। অঙ্কে সুকুমার সুরকুমারগণ, শরদীয়শশাঙ্কঅঙ্কে কলঙ্কের ন্যায় শোভা পাইতেছে। বালদিগের মোহনীয় কান্তি ও মধুরিম হাস্য দেখিয়া সকলে পুলকিত ও মুগ্ধ হইতেছেন। ইঁহা

দেখিয়া অনপত্যতাহেতুক ইনি সীমাতিশয় ক্ষুণ্ণ ও বিষণ্ণ হইয়া ঔদাস্য আদিষ্ট ত্বরায় রজস্থল পরিত্যাগ করিলেন।

সম্পদ সৌভাগ্যের অনুচর, দৈবানুকূলেও রত্ন লাভ হয়। রাজপুত্রী এইরূপ পরিচয় দিতেছেন এমন সময়ে বনদেবতা নির্ব্বেদ প্রকাশপূর্ব্বক কহিলেন, তাত! আমি অনালোচিতপূর্ব্ব অদ্ভূত চিন্তায় এই তপোবন আগমন করিয়াছিলাম, দৈবই আপনার সাক্ষাৎকার লাভ করাইয়া দিল। এক্ষণে দয়া ও দাক্ষিণ্য প্রকাশপূর্ব্বক আমাকে চন্দ্রের অনুরূপ এক কুমার প্রদান করুন। মহর্ষি কহিলেন, হে দাবদেবি! আগামী চন্দ্রমাসীয় শ্রীপঞ্চমীতে সমঙ্গা নদীতে কৃতাবগাহনা হইয়া ভগবান্ ত্রিলোচনের অর্চ্চনা করিলে তোমার অভীষ্ট সিদ্ধি হইবে। মহর্ষিবাক্য শ্রবণ করিয়া চৈত্ররথ-বনদেবতা আহ্লাদবিস্ফারিতচিত্তে মহর্ষিকে প্রণাম করিয়া সকাশে প্রস্থান করিলেন।

অনন্তর কাল, পক্ষ, মাসাব্দ অতীত হইলে বনদেবতার এক মনোহর চন্দ্রাকৃতি সুকুমার জন্মিল। একদা চৈত্ররথবনদেবতা পুত্রটি লইয়া মহর্ষির আশ্রমে উপনীত হইয়া দেখিলেন, মহর্ষি আশ্রমে নাই, অনন্তর কুমারকে সপ্তপর্ণ বনে রাখিয়া প্রস্থান করিলেন।

তাপস আশ্রমে উপনীত হইয়া দেখিলেন, একটি শিশু পলাশবাটিকায় তপোবনপালিত হরিণশিশুদিগের সহিত নিঃশঙ্কচিত্তে ক্রীড়া করিতেছে। অনন্তর চৈত্ররথবনদেবতার তনয় বলিয়া অনায়াসে বুঝিতে পারিয়া কারুণ্যরসপরবশ হইয়া শিশুটিকে লালন পালন করিতে লাগিলেন। চন্দ্রের অনুরূপ বলিয়া চন্দ্রায়ুধ নাম হইল।

কালক্রমে পক্ষিদিগের কুলায়ত্যাগের ন্যায় মহর্ষি কলেবর পরিত্যাগ করিলেন। চন্দ্রায়ুধ পিতার বিয়োগ শোকে কাতর হইয়া মাতৃহীন হরিণশিশুর ন্যায় বনে বনে রোদন করিয়া ভ্রমণ করিতে লাগিলেন, যে দিগে নেত্রপাত করেন, কেবল নিবিড় অরণ্যানী অবলোকন করেন, কাহাকেও দর্শন করা দূরে থাকুক, সেই বনে মানবগণের সমাগম ক্বচিৎ ঘটিয়া উঠে। শৈশবকালে মাতৃ পিতৃহীন হওয়ার বাড়া যন্ত্রণা আর নাই। চন্দ্রায়ুধ জ্ঞান হওঁয়াবধি কখন মাতার মুখাবলোকন করেন নাই। পরমকারুণিক তাপস অপত্যনির্ব্বিশেষে প্রতিপালন করিতেন, সুতরাং তাঁহার বিয়োগে ক্লেশ ও যন্ত্রণার আর সীমা রহিল না। ক্ষুৎপিপাসায় নিতান্ত কাতর হইলে বনজন্তুদিগের স্তন্য পানে জঠরজ্বালা নির্ব্বাপিত হইত, ও রাত্রিকালে তরুতলে শয়ন করিয়া শোকাশ্রুপাত করিতেন।

হায়, যে সুকুমারকলেবর শিশু সর্ব্বমঙ্গলবিধায়িনী শুভকারিণী জননীর স্নেহময়সুকোমল অঙ্কে সংরক্ষিত হইয়াও সহস্র আপদে অভিভূত হয়, ঈদৃশ সুকুমার শিশুর পক্ষে নিরাশ্রয়তা ও অরণ্য বাস কি ভয়ানক ও অবসান বিরস! রাত্রিকালে যে সময়ে মহিষ, গণ্ডার, প্রভৃতি হিংস্র বন্য জন্তুগণ ভয়ঙ্কররবে গিরিকন্দর হইতে বহির্গত হইয়া মৃগবরাহের প্রাণবিনষ্ট করিতে থাকে, তাহাদিগের গম্ভীর চীৎকার শ্রবনে শঙ্কায় চন্দ্রায়ুধের তালুশুষ্ক ও প্রাণ আকুল হইয়া উঠে। তৎকালে বাঁচিবার কোন উপায় না দেখিয়া বাষ্পাকুললোচনে লতাব্যবধানে প্রচ্ছন্নভাবে নিস্তব্ধ হইয়া সেই দিগে কর্ণপাত করিয়া থাকেন। প্রায় এই রূপেই নিশা অতিবাহিত হয়। যখন নিতান্ত কাতরতা প্রকাশ করিয়া বিলাপ করিতেন, অনুকূলস্নেহবৎসা বনদেবতাগণ নিকটে আসিয়া সান্ত্বনা করিতেন। তাঁহাদিগের দর্শনে আহ্লাদের আর সীমা থাকিত না, যৎকালে বনদেবতাগণ চন্দ্রায়ুধের দর্শনপথের অতীত হইতেন, অনিমিষলোচন সেই দিগে দৃষ্টিপাত করিয়া থাকিতেন। এই রূপে কিছু দিন গত হইলে, একদা ঘোরতর ঘনঘটায় আকাশমণ্ডল আচ্ছন্ন করিয়া প্রাবৃট্কাল উপস্থিত হইল।

বনের অভ্যন্তরে যমের আবাসের ন্যায় নিবিড় তিমিরজালে আচ্ছন্ন হইল দিবসে রজনী ভ্রম ও অনবরত সহস্রধারায় বারিধারা নিঃসৃত হইতে লাগিল, বজ্রাঘাত ও মধ্যে মধ্যে বিদ্যুতের ভয়ানক আলোকে দুর্দ্দিনান্ধের অবধি রহিল না শূন্যে মেঘগর্জ্জন, ও তরু পল্লবে করকাপাত, উভয়ই অতিশয় ভয়ানক হইয়া উঠিল, উদগাঢ়বাটিকায় বৃক্ষের শাখা সকল ভগ্ন হইতে লাগিল, বজ্রপাতের গম্ভীর গর্জ্জনে ও ঝড় বৃষ্টির শাঁ শাঁ শব্দে সন্নিহিত নির্ঝরপতনশব্দও শ্রুতিগোচর হয় না। চন্দ্রায়ুধ এই বিষম সঙ্কটে শঙ্কিত ও কম্পিতকলেবর হইয়া তরুতল আশ্রয় করিয়া অতি কষ্টে বাস করিতে লাগিলেন।

বর্ষাকাল অতীত হইলে ক্রমে হেমন্তকাল উপস্থিত হইল; এই সময়ে প্রভাত ও অপরাহ্ন উভয় কালেই দিঙ্মণ্ডল বাষ্পরাশিতে আচ্ছন্ন হইয়া পৃথিবীর দৃষ্টিপথ অবরোধ করিল, পবনপ্রবাহিতপরিমলসম্পৃক্ত হইয়া হিমশীকর বর্ষণ হইতে আরম্ভ হইল, বোধ হইল যেন হেমন্তরাজ অমৃতবর্ষণসহ পুষ্পবৃষ্টি করিতে লাগিলেন। সূর্য্যের তেজঃ অতিশয় রমণীয় হইয়া উঠিল, কেবল এই কালেই, দুষ্ট হেমন্ত নলিনীর সহ দিনমণির বিষম বিরোধ উপস্থিত করিয়া দিল। চন্দ্রায়ুধ অতিকষ্টে হেমন্তকাল অতিবাহিত করিলেন।

হেমন্ত ঋতু অতীত হইলে, নিদাঘকাল উপস্থিত! নিদাঘকালিক মার্ত্তণ্ডের প্রচণ্ড রাগ বৃদ্ধি হইতে লাগিল; জলাশয়ের জল শুষ্ক হইল। ক্ষিতিতল উত্তপ্ত, জীবগণ পিপাসায় শুষ্ককণ্ঠ হইয়া চারিদিক্ শূন্যময় দেখিতে লাগিল। পক্ষিগণ নীরব হইয়া প্রচ্ছায় বৃক্ষশাখায় বসিয়া আছে, চন্দ্রায়ুধ তরুমূলে বসিয়া পক্ষিদিগের মুখভ্রষ্ট ফল ভক্ষণ করিতেছেন; ভগবান্ বিরূপ হইলে এইরূপ ঘটিয়া থাকে। এই সময়ে দিগ্বলয় দগ্ধ করিয়া বোমস্পর্শী মূর্ত্তিমান্ মৃত্যুর স্বরূপ দাবদহন প্রজ্জ্বলিত হইয়া উঠিল। পক্ষিগণ মহা কলরব করিয়া দিগ্দিগন্তরে পলায়ন করিতে লাগিল। হুতাশনের প্রচণ্ড উত্তাপে নীড়মুক্তঅসমর্থ পক্ষীশাবক দেখিতে দেখিতে দগ্ধ হইয়া গেল, অন্যান্য বন্যজন্তুর ভয়ে আকুল হইল, বিহঙ্গমদিগের কলরবে অরণ্যানী অতিশয় ভয়াবহ হইয়া উঠিল। অনিলের অনুকূলতায়, রৌদ্রের সহকারিতায় হুতাশন ভীষণ কালান্তকের ন্যায় বন দগ্ধ করিতে লাগিল। দাবাগ্নিবাষ্পরাশি গগনমণ্ডল আচ্ছন্ন করিল। দাবদাহ নিহত নানাবিধ জীবগণের আমগন্ধে বন দুর্গন্ধপূর্ণ হইল।

প্রথমতঃ হুতাশনদর্শনে চন্দ্রায়ুধের মনে হুতাশের আবির্ভাব হইয়াছিল কিন্তু শোকসন্তপ্ত জীবনের প্রতি কাহারও মমতা বা স্পৃহা থাকে না; চন্দ্রায়ুধের আজন্মকাল ক্লেশ ও যন্ত্রণায় হৃদয় দগ্ধ হইয়াছিল এক্ষণে জীবনের প্রতি এককালে ঔদাস্য উপস্থিত ও তিতিক্ষার প্রাদুর্ভাব হইল। অতি শোকাবেগ প্রকাশ করিয়া কহিলেন, রে দুশ্চেষ্ট জীবন! আমাকে আর অনুতাপিত করিতে পারিবি না, শীঘ্র আমাকে পরিত্যাগ কর, নতুবা এই প্রচণ্ড হুতাশনে তোরে দগ্ধ করি। এই বলিয়া অনলের সন্নিহিত হইতেছেন এমন সময় এক জন তাপস ত্বরিতোদিত বচনে নিবারণ করিয়া কহিলেন, বৎস! তিষ্ঠ, আর শঙ্কা নাই। চন্দ্রায়ুধ মহর্ষির অমৃতরসাভিষিক্ত স্নেহময় বাক্য শ্রবণ করিয়া অবিশ্রান্ত অশ্রুপাত করিতে লাগিলেন। তৎকালে বোধ হইল যেন জীবাত্মা তাপসকে আপনার দুরবস্থার পরিচয় দিবার নিমিত্ত চন্দ্রায়ুধের দেহ হইতে বহির্গত হইবার উপক্রম করিল। অনন্তর মহর্ষি চন্দ্রায়ুধকে আশ্রমে লইয়া গমন করিলেন।

এইরূপে তাপসকুমার চন্দ্রায়ুধের বৃত্তান্ত সমাপন করিয়া কহিলেন, নলম্বিকে! সেই তাপসের নাম পাঞ্চজন্য; চন্দ্রায়ুধ তাহার নিকট অবস্থিতি করিতেছেন। ক্রমে রজনী ঘোর হইতে লাগিল দেখিয়া সকলে আশ্রমকুটীরে প্রবেশ করিলেন।

একদা চন্দ্রায়ুধ আপন সহচর বসন্তকের সমভিব্যাহারে চৈত্ররথবনে গমন করিতেছিলেন, বনের মধ্যে এক মনোহর বিচিত্র লতামণ্ডপদেশে উপস্থিত হইয়া বয়স্যকে কহিলেন, দেখ এই প্রচ্ছায় কল্পপাদপের তল কি সুশীতল ও রমণীয়! সহকারমুকুলসৌগন্ধে এই স্থান আমোদিত করিয়াছে। পথশ্রান্তে কলেবর ভারাক্রান্ত ও ঘর্ম্মাক্ত হইয়াছে; এই তরুমূলেই অবস্থিতি করিয়া আতপতাপজনিত শ্রান্তি দূর করি। বসন্তক কহিলেন, সখে? চৈত্ররথ অরণ্য এস্থান হইতে বহুদূর হইবে, অধিকক্ষণ বিলম্ব করিতে পারিবে না। এই বলিয়া উভয়ে সেই স্থানে উপবেশন করিলেন।

কিয়ৎক্ষণ বিলম্বে সহসা চন্দ্রায়ুধের কলেবর রোমাঞ্চ ও তৎসঙ্গে নবাঙ্কুরিত পূর্ব্বরাগের লক্ষণ সকল স্পষ্টরূপে লক্ষিত হইতে লাগিল। বসন্তক, চন্দ্রায়ুধের মনোমধ্যে অনুরাগের সঞ্চার হইয়াছে অবগত হইয়া কহিলেন, সখে অদ্য তোমার এরূপ হইল কেন বল? চন্দ্রালোকে সরোবর শুষ্ক হইবে, বায়ুর আঘাতে সূর্য্যের আলোক নির্ব্বাণ হইবে ইহা স্বপ্নের অগোচর। এই আশ্চর্য্য বসন্তবল্লরীগণ কুসুমিত ও কল্পপাদপের মুকুল উদ্গত হইয়াছে, সহকারপরিমলসৌগন্ধে ও কোকিলের কলরবে চারিদিক পুলকিত করিয়াছে। এই সকল দর্শনে কাহার শরীর রোমাঞ্চ না হয়? কি আশ্চর্য্য! সংসিদ্ধিবিরুদ্ধ না হইলেও এই মহীরুহোদ্গত মুকুলমঞ্জরী, ঐ সকল পল্লবপরম্পরা কি নিমিত্ত তোমার দর্শন আনন্দকর হইতেছে না? চন্দ্রায়ুধ কহিলেন, বয়স্য! যথার্থই এই রূপ ঘটিয়াছে, মুনিজনোচিত এই পলাশদণ্ড, মৃগাজিন, জটা, বল্কল দুঃখের ভার ও যন্ত্রণার হেতু বলিয়া প্রতীত হইতেছে। বসন্তক কহিলেন, সখে! আমরা অরণ্যচারী তপস্বী, তপস্যাই আমাদিগের সম্পদ ও শ্রেয়ঃ এবং অপবর্গলাভের উপায়, এই অরণ্য সমবায় আমাদিগের প্রিয় আশ্রয়। এই সকল মহীরুহতলে ফল ও মৃণাল ভক্ষণে, ঐ ভার্গবআশ্রমস্থলীয় নিপানে জলপান করিয়া মধ্যাহ্নকাল সুখে অতিবাহিত হয়। এই সকল রক্তাশোক, পলাশ, কাঞ্চন তরুতলে, মুনিকন্যাগণ এবং ঋষ্য শরভদিগের সহিত ক্রীড়া করেন, দেখিলে চিত্ত পুলকিত হয়। ঈদৃশ শান্তরসপূর্ণ তপোবনে কে তোমার চিত্তকে ব্যাকুল করিল?

এই রূপে উভয়ে সংলাপ করিতেছে এমন সময়, 'আর্যে! সমীরণভ্রষ্ট শিংশপা কুসুমে পথ কুসুমময় অনুভব হইতেছে, বোধ হয় এই বনের মধ্য দিয়া কোন পরমপূজ্য তাপস গমন করিয়াছিলেন বনপাদপগণ তাঁহারই অর্চ্চনা করিয়া থাকিবে, এ সকল সেই সমস্ত নির্ম্মাল্য কুসুম! সাবধানে পদবিক্ষেপ কর, দেখ যেন পাদতলস্পর্শ না হয়। এবম্বিধ আলাপ শ্রুতিগোচর হইল। চন্দ্রায়ুধ, বনের অভ্যন্তরে কে আলাপ করিতেছে জানিবার নিমিত্ত নিতান্ত ব্যগ্র হইয়া সেই দিকে নেত্রপাত করিলেন।

ললন্তিকা আর্য্যা কৌমোদকীর সহ আলাপ করিতে করিতে বনাভ্যন্তর হইতে বহির্গতা হইলেন। বসন্তকালে চন্দ্রবল্লরী লতিকার কিশলয় নির্গম হইলে, বনের যেরূপ শোভা হয়, ললন্তিকা বনবিতানের অভ্যন্তর হইতে বিকসিতা হইলে, সেই স্থান তদ্রূপপ্রায় পরিশোভিত হইল। চন্দ্রায়ুধ ললন্তিকাকে প্রথমতঃ রক্তাশোক তরুতলে দর্শনাবধি তাঁহার মনোমধ্যে অনুরাগ সঞ্চার হইয়াছিল, এক্ষণে দর্শনীয় বস্তু বিলোকনে প্রীতিপ্রফুল্লচিত্তে বসন্তককে কহিলেন, সখে! শশধরকে আর সুধার আধার বলিতে পারিবে না, যেহেতু তাহাতে বিরহবহ্নি প্রচ্ছন্নভাবে অবস্থিতি করে, বাগ্দেবীর বদনমণ্ডল অমৃতের আলয়, ইহাও অতি অযোগ্য; যেহেতুক তাহা হইতেও কখন কখন কালকূট উৎপন্ন হয়; জলনিধিগর্ভ অমূল্য মণির আকর, ইহা অপেক্ষা অলীক প্রলাপ আর কি আছে? যেহেতুক অতলস্পর্শ অগাধজলসম্ভূত রত্নে সমাদর কোথায়? যাদের আদর নাই তাহাকে বহু মূল্য আরোপ করা অলীক মাত্র। বসন্তক ঈষৎ হাস্যে বলিলেন, বয়স্য। একথা কহিতেছ কেন? চন্দ্রায়ুধ কহিলেন, দেখ দেখি, এই দৈবনির্ম্মাণনির্ম্মিত

তাপসানুকল্পব্রতধারিণী তাপসীর বদনমণ্ডলে কুমুদ, কুবলয়, চন্দ্রমার সম্পূর্ণ সৌসাদৃশ্য লক্ষিত হইতেছে কি না? ঈদৃশ শিরীষ কুসুমসুকুমার দেহে চন্দনবিলেপন ও বনমালা ভিন্ন কি ভস্মাক্ষমালা শোভনীয় হইতে পারে, এরূপ কামিনী কি তাপসকুলের যোগ্য? বসন্তক কহিলেন, সখে! কণ্টক বনেই চন্দন পাদপের উদ্ভব হয়, অঙ্গনাজনের মাধুর্য্য দিবাকর কিরণের ন্যায় বিনালঙ্কৃত দেহকেও অলঙ্কৃত করে।

চন্দ্রায়ুধ অনিমিষলোচনে ললন্তিকার প্রতি দৃষ্টিপাত করিয়া কহিলেন, সখে! এই অনঙ্গমোহিনী তপস্বিনীকে বারম্বার নেত্রগোচর করিয়া সৌহিত্যলাভ হইতেছে না, যতবার নিরীক্ষণ করি, ততই মনোমধ্যে নব নব প্রীতি অনুভব হইয়াছে, অথবা পীযুষ আস্বাদনে কি ক্ষুধা নিবারণ হয় না? যাহা হউক ইহাকে দর্শনপথের লক্ষ্য করাতে দুশ্চেষ্ট মন্মথ অলক্ষিতরূপে মনোমধ্যে প্রণয় অনুরাগ সঞ্চার করিয়া দিতেছে। বসন্তক রোষ প্রকাশ করিয়া কহিলেন, সখে! ঐ দুরাচার পাপ অনঙ্গ, যদি ভোগবিলাস বিরত আর্যধর্ম্মানুকল্প, তপস্বীকুমারের প্রতি অপবর্গ বিগর্হিত, অসাধুচেষ্টায় আকৃষ্ট করিবার জন্য কুসুমশর লক্ষ্য করে, নিশ্চয় বলিতেছি, ইহার সমুচিত প্রতিকার করিব।

অনন্তর, ললন্তিকা ক্রমে তাঁহাদিগের দর্শনপথের অদৃশ্য হইলেন। চন্দ্রায়ধ অতি কষ্টে সেই দিক্ হইতে নয়নকে আকৃষ্ট করিয়া, অভিলষিত প্রদেশে প্রস্থান করিলেন। ক্রমে ক্রমে অনঙ্গবিকার উভয়েরই মনোমধ্যে গাঢ় সঞ্চার হইল।

একদা অপরাহ্নে ললন্তিকা মুনিকন্যাগণ সমভিব্যাহারে সরোবরে অবগাহন মানসে অবতীর্ণ হইয়াছিলেন. স্নানকার্য্য সমাপন করিয়া তীরোত্থিত হইলেন। অনুষঙ্গিনী মুনিকন্যাগণ অগ্রে চলিলেন। ললন্তিকা আর্দ্র বল্কল পরিত্যাগ করিয়া সন্ধ্যাবিকাশকুসুমচয়ন করিতে লাগিলেন। এই সময়ে তাঁহার প্রিয়সহকারী উটজা আসিয়া কহিল, সখি, তোমাকে দেখিতে আসিতেছিলাম পথিমধ্যে একটী রহস্য-সূচক ব্যাপার লক্ষিত হইয়াছিল শ্রবণ কর।

আমি ভার্গবের নিকট বিদায় হইয়া, শোচিবন মধ্য দিয়া আসিতেছিলাম, কিয়দ্দূর আগমন করিয়া দেখিলাম, এক অক্ষবলয়ী মুনিকুমার, আপন প্রিয় সহচর বসন্তকের সহিত আসিতেছেন; তাঁহার তুল্য রূপবান্ কোথাও দেখি নাই, যেন, প্রভাতকালের অরুণের ন্যায় দীপ্তি বিশিষ্ট ও দেব সাজুয্য, মস্তকে জটাভার, বামস্কন্ধে দক্ষিণাবৃত ভুজমূলালম্বিত মৃগাজিন, দক্ষিণ করে পলাশদণ্ড, কর্ণে অক্ষমঞ্জরী, এক প্রচ্ছায়পলাশ তরুতলে আসিয়া উপবেশন করিলেন।

মধুমাসসমাগমে বসন্তের যেরূপ প্রতাপ হয়, দক্ষিণানিলেরও সেইরূপ প্রভাব বৃদ্ধি হইতে থাকে, চম্পক মালতীপরিমলসৌগন্ধে ও মলয়মারুতের সুখস্পর্শ হিল্লোলে সেই স্থান উন্মাদিত করিতে লাগিল। অনঙ্গের নিশিত শরপাতের লক্ষ্য হইলে লজ্জা, ভয়, ধৈর্য্য, গাম্ভীর্য্য কিছুই থাকে না। সেই শান্ত প্রকৃতি মুনিকুমার, তরুতলে উপবেশন করিয়া অতি বিনীতভাবে কহিলেন, সখে! আমাকে আর কোথা লইয়া যাইবে বল? আমার শরীর বিষম ভার বোধ হইতেছে, আর এক পদও গমন করি, এমন সামর্থ্য নাই; দেখিতেছ না অনঙ্গউপতাপে আমার দেহ দগ্ধ হইতেছে। এই মুনিজনোচিত পলাশদণ্ড কমণ্ডলু দুঃখের ভার, যন্ত্রণার হেতু, বলিয়া বোধ হইতেছে। সেই অনঙ্গমোহিনী তাপসবালার প্রণয়পথবর্ত্তী হওনাবধি জীবনেও আর স্পৃহা নাই। সহচর, বয়স্যের এতাদৃশ তপস্যাবিরুদ্ধ ভাবোদয় দর্শনে, বিস্ময়াপন্ন হইয়া সুনৃতভাষিত বচনে কহিলেন, সখে দিবসে দীপালোক অপ্রয়োজনীয় হইলেও আমি তোমাকে কিছু বলিতে ইচ্ছা করি, ইহাতে আমার বাক্যের প্রতি ঔদাস্য প্রকাশ করিও না। দুরিত কন্দর্পের দুরভিসন্ধি দেবতারাও অবগত নহেন তপঃস্বভাব, গাম্ভীর্য্যশালী মুনিকুমারকে স্মরদশাভিভূত করিয়া লোকের নিকট

অবজ্ঞাস্পদ করিবার চেষ্টা করিতেছে। সখে কি আশ্চর্য্য! বিশুদ্ধ শান্তচিত্তকে অনঙ্গবিলাসের অনুরক্ত করিয়া নির্ব্বাণ অনলকে প্রজ্জ্বলিত করিয়া দিতেছ? যত্ন পূর্ব্বক অমৃতময়পাত্রে কটু কষায় ক্লেদপূর্ণ রস সিঞ্চন ও উন্নত তরুমূলোচ্ছেদ করা কি বুদ্ধিমান ও গাম্ভীর্য্যশালী লোকের কর্ত্তব্য? যাহা হলাহল বলিয়া বিশ্বাস করিতে, অমৃত বলিয়া তাহাই পান করিতে সমুৎসুক হইয়াছ, প্রজ্জ্বলিত অনলাম্বুধিতে অবগাহন করিলে কি শীতলানুভব ও শান্তিলাভ হয়? উদকাঞ্জলিসহ কি লজ্জাকে জলাঞ্জলি প্রদান করিতে মানস করিয়াছ? অক্ষমালাভ্রমে কালসর্প গলে ধারণ করিতেছ? মুনিজনোচিত ভস্ম বিলেপনভ্রমে মুখে কলঙ্কধারণ করিতেছ? সূর্য্যের আরাধনাভ্রমে কাহার আরাধনা করিতেছ? দেবতরুসেচনভ্রমে অশ্রুবারি বর্ষণ করিতেছ? হোত্রবেদিকায় প্রদক্ষিণ না করিয়া অপথে পদার্পণ করিতেছ? কদাচিৎ আদিষ্ট না হইলেও এ কুশিক্ষায় কে তোমাকে শিক্ষিত করিল? দেব পাঞ্চজন্য এ কথা শ্রবণ করিলেই বা কি মনে করিবেন। সতীর্থ মুনিকুমারেরাই বা কি বলিবেন? অনঙ্গপরবশ লোকাপবাদের ভয় নাই তাহা সত্য। এইরূপে উপদেশ প্রদান করিতেছেন, এমন সময় চন্দ্রায়ুধের নেত্র হইতে অশ্রুবারি নির্গত হইতে লাগিল। বসন্তক সখেদ প্রকাশপূর্ব্বক কহিলেন, সখে কণ্টকাকীর্ণ পথে পদার্পণ করিতে আমি কোন মতেই উপদেশ প্রদান করিতে পারিব না, তোমার যাহা ইচ্ছা হয় কর, আমি এস্থান হইতে চলিলাম। এই কথা বলিয়া বসন্তক রোষভরে সেই স্থান হইতে চলিয়া গেলেন। কৌতুক দেখিবার জন্য, এক দৃষ্টিতে অনেকক্ষণ সেই দিকে চাহিয়া রহিলাম, কিন্তু আর তাঁহাকে দেখিতে পাইলাম না। দিনমণি অস্তাচলশায়ী হইতেছেন, দেখিয়া তথায় আর থাকিতে পারিলাম না।

ললন্তিকা সখীর নিকট চন্দ্রায়ুধের বিরহবৃত্তান্ত অবিকল শ্রবণ করিয়া হর্ষপূরিতমানসে তাঁহার আকর্ণবিশ্রান্ত ভ্রূযুগশরাসন, কনকনিস্যন্দ সুন্দর রবিরশ্মিপ্রায় শরীর লাবণ্য, একবার আদ্যোপান্ত আপনার মনোদর্পণে অবলোকন করিলেন। কিন্তু পাছে প্রিয়তমের অকস্মাৎ কোন রূপ অত্যাহিত ঘটে, এই ভয়েই তাঁহার সর্ব্ব শরীর কাঁপিতে লাগিল। অতঃপর আশার সহায়তায় সে আশঙ্কা দূর হইল। মনে মনে ইচ্ছা করিলেন, একবার তাঁহার নিকট গমন করি, কিন্তু কুলকামিনীদিগের ততদূর সাহস কোথায়? পাছে লোকে নির্ব্বীর্য্যা ও নিরবগ্রহণ বলিয়া নিন্দা করেন, এই ভয়ে স্বৈরিতাবলম্বনে নিরস্ত হইলেন। অনন্তর উটজার সহ প্রিয়তমসম্বন্ধে নানাবিধ আলাপে পূর্বদিকে সুধাংশু উদিত হইলেন, চন্দ্রকিরণে পৃথিবী আলোকময় হইল, ললন্তিকা উটজার সহ আশ্রমে প্রবেশ করিতেছেন, এমন সময় ললন্তিকার সহচরী পরিবাদিনী আসিতেছিলেন, অনতিদূরে ললন্তিকার স্বর শ্রবণ করিয়া সহর্ষে কহিলেন, হলা ললন্তিকে! তোমার কোন শুভসূচক সংবাদ লইয়া আসিয়াছি; দেখিবে ত ত্বরায় আগমন কর। ললন্তিকা পরিবাদিনীর বাক্য পরিহাস সূচক জ্ঞান করিয়া কহিলেন, সখি! আমার শুভসূচক সংবাদ যেন তোমার শুভসূচক হয়।

পরিবাদিনী ললন্তিকাকে পত্রখানি পাঠ করিতে বলিলেন সেই পত্রে লেখা ছিল "ভগিনি তুমি অনঙ্গকের মুখে শুনিয়া থাকিবে, স্কন্ধাটবীতে ভগবান পাঞ্চজন্যের আশ্রমে আমার কুমার চন্দ্রায়ুধ অবস্থিতি করিতেছেন, দৈবদুর্ব্বিপাকবশতঃ কৌশিকতনয়া ললন্তিকা তাঁহার মনোহরণ করিয়াছেন। ললন্তিকা অতি সচ্চরিত্রা ও কৃতলক্ষণা, চন্দ্রায়ুধ ললন্তিকার পাণিগ্রহণ করেন, ইহাতে আমার কোন আপত্তি নাই, আমি ইন্দ্রবারুণীকে তোমার নিকট পাঠাইতেছি, তুমি রৌহিণেয়কে সমভিব্যাহারে লইয়া অতি ত্বরায় ললন্তিকার আশ্রমে গমন কর, এ বিষয়ে ললন্তিকার অভিমত কিরূপ, বিশেষরূপে অবগত হইয়া আমার নিকট আগমন করিবে।" সেই পত্র চৈত্ররথ বনদেবতা শতাম্বরীকে লিখিয়াছিলেন, শতাম্বরী তাঁহার অতি প্রিয়পাত্রী ও

করিবেন বলিয়া, ইঁহার নির্ম্মাণ করিয়া থাকিবেন। একাবলী, চন্দ্রলেখার মনোগতভাব বুঝিতে পারিয়া, বিনয়নম্রবচনে চন্দ্রলেখাকে নির্দ্দেশ করিয়া কহিলেন, মহাভাগ! ইনি আমাদের মহারাজের দুহিতা, ইনি অতি মহাশয়া ও মহানুভাবা। ইঁহাকে দুষ্টারম্ভা বা অপসংকল্পা বিবেচনা করিবেন না, আপনার এস্থানে আগমনে রাজপুত্রী আপনার নিকট বাধিত হইয়াছেন সন্দেহ নাই। এক্ষণে ভর্ত্তৃদারিকা আপনার পরিচয় জানিতে উৎসুকা হইয়াছেন, পরিচয়দ্বারা ইঁহার কৌতুহলাক্রান্ত চিত্তকে পুলকিত করুন। বয়স্য কহিলেন, ভদ্রে! তোমাদিগের সুশীলতা ও সরলহৃদয়তা দেখিয়া আমি যথেষ্ট পরিতুষ্ট হইয়াছি, তোমাদের মধুরালাপেই প্রকাশ পাইতেছে তোমরা কোন মহৎ বংশসম্ভূতা; মহানুভাবা। পাটল কুসুম হইতে কখন মধু বর্ষণ হয় না। লবণাম্বুধি হইতে কখন অমৃত সমুৎপন্ন হয় না। আমি গন্ধর্ব্বনগর হইতে আসিয়াছি; গন্ধর্ব্বরাজ চন্দ্রহংসের পুত্রের সহ কুন্তলদেশীয় রাজদুহিতা কুসুমাঞ্জলির পরিণয় হইবে, অপ্সরোলোকে নিমন্ত্রণ সংবাদ লইয়া আসিয়াছি। বয়স্য প্রিয়তমার মন পরীক্ষা নিমিত্ত ছলক্রমে এই রূপ পরিচয় দিতেছেন, চন্দ্রলেখা প্রিয়তমের অন্যের প্রতি আশক্তির কথা শ্রবণ করিয়া দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক ঊর্দ্ধে নয়নপাত করিয়া কহিলেন, হাঁ এ শুভ সংবাদ সন্তোষদায়ক বটে! ইহা কহিয়া তৎপর ক্ষণেই ছলক্রমে তথা হইতে গিয়া প্রমোদ বনে প্রবেশ করিলেন। আমি গোপনে প্রমোদবনে প্রবেশ পূর্ব্বক দেখিলাম, নয়নদ্বয় মুদিত করিয়া বামকরে বামগণ্ড স্থাপন পূর্ব্বক বিলাপ করিতেছেন; মুখমণ্ডল ম্লান ও শরীর পাণ্ডুবর্ণ হইয়াছে। মনোদুঃখে হৃদয় অন্তর্ব্বাষ্পপাত করিতেছে। তাঁহাকে সান্ত্বনা করে, তৎকালে নিকট এমন কেহ উপস্থিত ছিল না বলিয়া তরুগণ পল্লবসঞ্চালনদ্বারা শুশ্রূষা করিতে লাগিল; লতাগণ সহচরীর ন্যায় কুসুমপাতচ্ছলে রোদন করিল; নির্ঝরপ্রপাত কত প্রণয় তিরস্কার করিল, মধুকর পুরোবর্ত্তী হইয়া কর্ণোৎপলস্থানীয় শ্রুতিবিবরে বারম্বার আশ্বাস প্রদান করিতে লাগিল; নদীগণ স্নেহাশ্লেষময় তরঙ্গরূপ কর প্রসারণ করিল; অতঃপর একাবলী তথায় আসিয়া উপস্থিত হইল দেখিয়া আমি চলিয়া আসিলাম। মনে মনে কতই বিতর্ক উপস্থিত হইতে লাগিল; একবার ভাবিলাম, চন্দ্রলেখা প্রিয়তমের অন্যাশক্তি শ্রবণে স্বাভীষ্টলাভে হতাশ হইয়া হুতাশনে বা উদ্বন্ধনে জীবন বিসর্জ্জন করিবেন, অথবা এই লজ্জাকর ও নিন্দনীয় কার্য্যে অগ্রসর হইলে লোকে কি বলিবে? অথবা তাঁহার আমার প্রতি অনুরাগ কোথায়? যদি এই রূপ ভাবনায় সহসা তাঁহার মনে বৈরাগ্যের উদয় হয়, তাহা হইলে বিষম অত্যাহিত ঘটিবে। বয়স্য, প্রজ্জ্বলিত অনলে হস্তক্ষেপ করিয়া ভাল করেন নাই।

তার পর দিন চন্দ্রলেখা মন্দরপর্ব্বতে গমন করিয়াছেন শ্রবণ করিয়া বয়স্য একেবারে গ্রহাবিষ্ট-প্রায় অস্থির হইলেন; এত কষ্ট, এত যন্ত্রণা সমুদায় নিস্ফল হইল। এক দিনের পরে কুসুমশরের মনোরথ সফল হইল! দৈবেতে যে এত ঘটাইবে তাহা পূর্ব্বে কিছুই জানিতে পারি নাই; লোকেরা অশনিপতনসূচক আড়ম্বরেই মূর্চ্ছাপন্ন হয়, বজ্রপাতে আর আমার ভয় কি! এইরূপ বিলাপ ও আক্ষেপ করিতে লাগিলেন। গ্রহাবিষ্ট হইলে বুদ্ধিমান্ ব্যক্তির বিবেচনা ও বোধশক্তির হ্রাস হয়, দুর্জ্জয় ষড়্রিপুও সময় পাইয়া প্রবল হইয়া উঠে; তৎকালে চিত্তকেও আর স্থির রাখা যায় না। শরীর একেকালীন চেষ্টারহিত হইল, নয়ন হইতে অবিশ্রান্ত বাষ্পবারি বিগলিত হইতে লাগিল, চতুর্দ্দিকে শূন্যময় দেখিতে লাগিলেন। ফলতঃ তৎকালে এরূপ আকুল হইয়াছিলেন তৎকালে কি করিতেছেন, কোথায় যাইতেছেন কিছুই স্মরণ হইল না। তাঁহার বিষম দশা দেখিয়া কহিলাম, সখে! চল তোমাকে সেই স্থানে লইয়া যাইতেছি, তোমার আর এ যন্ত্রণা দেখা যায় না। অতঃপর মন্দর পর্ব্বতাভিমুখে চলিলাম।

নিশীথসময়ে মন্দর পর্ব্বতে উপস্থিত হইলাম। চন্দ্রমার অভ্যুদয় হেতু এতক্ষণ দিঙ্মণ্ডল তিমিরে আচ্ছন্ন হইয়াছিল, চন্দ্রোদয়ে তিমিরজাল নিরস্ত হইয়া গেল। নভোমণ্ডলে নক্ষত্রমণ্ডলমধ্যে সপ্তর্ষিমণ্ডল বিকশিত হওয়াতে, বোধ হইল যেন রজনী প্রফুল্ল মল্লিকামালা হস্তে স্বীয় পতিকে বরণ করিতে অগ্রবর্ত্তিনী হইলেন! ক্রমে ক্রমে নগর নিস্তব্ধ, রাজপথ জনতাশূন্য, সুশীতল সমীরণ মন্দ মন্দ প্রবাহিত হইতে লাগিল; চন্দ্রের ধবলাংশু সমুদ্রজলে; প্রমোদবনে, পর্ব্বতশিখরে বিভাত হইলে স্বভাব বিচিত্র ভাব ধারণ করিল; রাত্রিচর জীবগণ ইতস্ততঃ সুখে বিচরণ করিতে লাগিল; ফেরুদল রাত্রি পাইয়া প্রান্তরে, গঙ্গাতীরে, দাঁড়াইয়া মহানন্দে কোলাহল করিতে লাগিল; জ্যোতিরিঙ্গণগণ লতামণ্ডপমধ্যে, তরুগহনে ক্রীড়া করিয়া বেড়াইতে লাগিল, সহসা দেখিলে বোধ হয় যেন আর স্থির থাকিতে না পারিয়াই তারকাবলী ইতস্ততঃ কেলি করিতেছে; মন্দাকিনীর নির্ম্মল সলিল চন্দ্রালোকে বিভাত হইলে, বোধ হইল যেন ক্ষীরোদ মন্থনে প্রাপ্তক্রম হইয়া শূলপাণি স্বেদসলিলে ভাসিতেছেন; অথবা উদ্বেল তরঙ্গে ফেণিল হইয়া মল্লিকা-কুসুমসন্নিভ প্রতীয়মান হইতেছে, বোধ হইতেছে ফেণিল সলিল সঙ্কুল হইয়া পারদময় শোভা পাইতেছে! কুসুমকানন কলাপজাত চম্পককোরকোদ্ভেদচ্ছলে যেন দিগঙ্গনারা কনকনিন্দিত করশাখা নির্দ্দেশদ্বারা তৎ তৎ কাননে কুসুমশরসমাগম সঙ্কেত ব্যক্ত করিতেছে, অর্থাৎ অঙ্গুলিনির্দ্দেশ করিয়া, ঐ দেখ। পুষ্পধন্বা কি চমৎকার বিষম কুসুমশর সকল সন্ধান করিতেছে! ইহাই ব্যক্ত করিতেছে, রূপবতী যুবতী রমণীগণ মনোরম ভূষায় ভূষিত হইলে যাদৃশ শোভা পায়, বসন্ত কুসুম সকল প্রস্ফুটিত হওয়াতে ককুভকামিনীরা তাদৃক সৌন্দর্য্য ধারণ করিয়াছে।

অতঃপর নন্দনবনে প্রবেশ করিয়া সপ্তচ্ছদ তরুমূলে উভয়ে উপবেশন করিলাম। বয়স্য আক্ষেপ করিয়া কহিলেন, সখে! সেই মনোহারিণীর রূপ লাবণ্য স্মরণ করিয়া মন নিতান্তই দগ্ধ হইতেছে; তাহাতে আবার শশধর কুসুমশরের সহায় হইয়া আমার প্রতি বিষাক্ত শর নিক্ষেপ করিতেছে। শিরিষকুসুম বিবলতার ন্যায় বিচেতনপ্রায় করিতেছে, অতএব আমাকে চন্দ্রালোক হইতে কোন নিভৃত প্রদেশে লইয়া চল, শশিকর আমার গাত্র দগ্ধ করিল। আমি কহিলাম, সখে! এত উৎকলিকাকুল হইলে কি হইবে বল? বিচলিত চিত্তকে সংযত করাই এ রোগের প্রতীকার। আমি সরোবর হইতে সুশীতল সলিলার্দ্র নলিনীদল আনিয়া সঞ্চালন করিতেছি; আর মদীয় উপসংব্যান জলার্দ্র করিয়া দিতেছি, ইহাতে শয়ন করিলে কথঞ্চিৎ সুস্থ হইতে পারিবে! পুষ্পহংস কহিলেন, সখে! অবিশ্রান্ত অশ্রুপাতে হৃদয় শীতল করিতে পারি নাই, সলিলার্দ্র নলিনীদল ব্যজনে কন্দর্পকে জীবিত করিয়া দেওয়া যাইবেক। যদি আমাকে জীবিত রাখিতে চাও, সত্বর এস্থান হইতে লইয়া চল; কুসুমরেণু গাত্রে পতিত হইতেছে, বোধ হইতেছে কন্দর্প গাত্রে শর নিক্ষেপ করিতেছে। ফলতঃ তৎকালে তাঁহার কলেবর কন্দর্প উপতাপে এরূপ জর্জ্জরিত হইয়াছিল যে, খড়্গাঘাতের ন্যায় পুণ্ডরীক ব্যজন, অগ্নিদাহের ন্যায় হিমসেচন, বিষমপ্রহারের ন্যায় চন্দনবিলেপন, উত্তপ্ত রৌদ্রের ন্যায় চন্দ্রের নির্ম্মল কিরণ বোধ হইতে লাগিল। আমি কহিলাম, সখে! ঐ উটজগৃহে আইস। চন্দ্রের আলোক লতাবিতানে আচ্ছন্ন রহিয়াছে, ঐ স্থান তোমার প্রীতিকর হইবে। পুষ্পহংস কহিলেন, সখে! বালুকায় পদনিক্ষেপ করিতে শঙ্কা হইতেছে। আমি কহিলাম, কি শঙ্কা বল? বয়স্য কহিলেন, সখে! বোধ হইতেছে উহা রেণুকা নয়, কন্দর্পের দর্পনাশি ভস্মরাশি বিকীর্ণ রহিয়াছে। দগ্ধ মদন প্রচ্ছন্নভাবে সেই অনলে আমাকে তাপিত করিবে।

আমি যাইতে পারিব না। আমি কহিলাম, সখে! এখনও তুমি অনলে আশঙ্কা করিতেছ, দগ্ধ মদন এখনও দগ্ধ করিতে কি বাকি রাখিয়াছে? এই বলিয়া তথা হইতে লইয়া চলিলাম।

এই অবসরে চন্দ্রলেখার সহচরী একাবলী শয্যা হইতে গাত্রোত্থান করিলেন। গবাক্ষের দ্বার উদ্ঘাটন পূর্ব্বক নন্দনবনের দিকে দৃষ্টিপাত করাতে নিশীথপ্রভাবে দূর হইতে এক বস্তুতে অন্যরূপ দেখিতে লাগিলেন, অর্থাৎ বিকশিত কমল বন, নভোমণ্ডল বলিয়া, রমণীয় সরোবর স্ফটিকপ্রাঙ্গণ বলিয়া, নন্দনবন নিবিড় বলাহকশ্রেণীর ন্যায়, দূরবর্ত্তী নভোভাগ সরোবর বলিয়া, তারাবলী নক্ষত্রমালার প্রতিরূপ, লবঙ্গলতিকা ভুজঙ্গলতা বলিয়া, সৈকতরেখা প্রসুপ্ত রাজহংসশ্রেণী বলিয়া ভ্রম জন্মিল। একাবলী গবাক্ষ-দ্বারোদ্ঘাটন পূর্ব্বক চতুর্দ্দিকে অবলোকন করিয়া কহিলেন উঃ! এখনও অনেক রাত্রি আছে। বন নীরব! লোকালয় নিস্তব্ধ! রাজপথ জনতাশূন্য! পুরবাসিগণ নিদ্রায় অচেতন! নিশাচরগণ রাত্রি পাইয়া আনন্দমনে নন্দনবনে, নদীকূলে বিচরণ করিতেছে। চন্দ্রের উজ্জ্বল প্রতিভায় সরোবর ও লতামণ্ডপ বিভাত হইয়া অতিশয় শোভা ধারণ করিয়াছে! বৃক্ষের ফাঁক দিয়া চন্দ্রালোক তরুতলে স্থানে স্থানে পতিত হওয়াতে, বোধ হইতেছে মেদিনীগর্ভ হইতে এক কালেই শত শত চন্দ্রমণ্ডল উদয় হইয়াছে! অথবা আকাশমণ্ডলে যে "কুসুমরাশি" বিকশিত হইয়াছে, বোধ হয় তাহারা কিয়দংশ ভূতলে পতিত হইয়াছে! আহা! এই সরোবরের চতুর্দ্দিকে বনপুষ্প প্রস্ফুটিত হইয়াছে, ইহাদের কোমলগাত্রে চন্দ্রের আলোকস্পর্শে কিছুমাত্র ব্যাঘাত হইতেছে না, কিন্তু সখীর প্রাণ দগ্ধ করিল! প্রণয়পদার্থ এমনি পক্ষপাতের মূল! ঊর্দ্ধে দৃষ্টিপাত করিয়া কহিলেন, আহা অসংখ্য তারাবলীকর্ত্তৃক সমাবেষ্টিত হওয়াতে চন্দ্রমার কি অপূর্ব্ব শোভা হইয়াছে! বোধ হইতেছে যে দেবাঙ্গনারা শশধরকে বিরহতাপের পরিচয় দিবার নিমিত্ত আকাশপথে উঁহার গতিরোধ করিয়াছেন।

এই কালে চন্দ্রলেখার চামরধারিণী হেমলতা সেই স্থলে আসিয়া উপস্থিত হইল। একাবলী হেমলতাকে দেখিয়া চন্দ্রলেখার কুশল জিজ্ঞাসা করিলে সে কিছুই উত্তর দিতে পারিল না, কেবল এই মাত্র কহিল, সখি! জানি না তাঁহার কি মনোবেদনা উপস্থিত হইয়াছে। তুমি তাঁহার নিকট হইতে চলিয়া আসিলে যে যে লক্ষণ দেখিয়াছিলাম, তাহাতে আমার মনোমধ্যে কোন রূপ সন্দেহ উপস্থিত হইয়াছে। তিনি শয্যায় শয়ন করিলে তালবৃন্ত ব্যজন ও শীতল চন্দনজল সেচন করিতে লাগিলাম, খানিক পরে দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক কহিলেন, "তাঁহার মন যে অন্যের প্রতি এরূপ অনুরক্ত তাহা পূর্ব্বে জানিতাম না। অবিচারবিধি আমাকেই কলঙ্কিত করিবে বলিয়া এরূপ দুশ্চেষ্টিত বিষয়ে আকৃষ্ট করিল! আমিও এমনি ক্ষীণাশয়া সহসা তাঁহার প্রলোভনে মোহিত হইলাম; এ সকল বিধাতার বিড়ম্বনা ও আমার দুর্ভাগ্যের অবশ্যম্ভাবিতা তাহার সন্দেহ মাত্র নাই। নতুবা অদৃষ্টপূর্ব্ব, অপরিচিতপূর্ব্ব, অজ্ঞাতকুলশীলজনের প্রতি অনর্থক এত অনুরাগ কোথা হইতে ঘটিবে?" অতঃপর কন্দর্পকে তিরস্কার করিয়া আপনার মনোগত সঙ্কল্প সকল ব্যক্ত করিতে লাগিলেন। অনন্তর আমাকে তথায় থাকিতে আদেশ করিয়া মন্দির হইতে বহির্গত হইলেন, তাঁহার বিলম্ব দেখিয়া তোমাকে তাহা বলিতে আসিয়াছি। একাবলী শুনিয়া উদ্বিগ্নচিত্তে ইতস্ততঃ অন্বেষণ করিতে লাগিল, অতঃপর দেখিল বকুলমণ্ডপের দ্বারদেশে এক শিলাময় অশোকবেদিকায় বসিয়া আছেন। অশ্রুজলে কপোলতল ভাসিতেছে। একাবলী অশোকতলে গমনপূর্ব্বক চন্দ্রলেখার হস্তধারণ করিয়া কহিলেন, সখি! আর রোদন করিলে কি হইবে বল? দৈব সকল সময়ে অনুকূল হন না। তুমি

শান্তিলতাভ্রমে বিষলতার আশ্রয় লইয়াছ, এখন অনুতাপ করা নিষ্ফল! চন্দ্রলেখা একাবলীর বাক্যে কর্ণপাত না করিয়া পুনর্ব্বার রোদন করিতে লাগিলেন। হা নাথ! স্ত্রীজাতি বলিয়াই কি আমাকে ঘৃণা করিলে? আমি কোন অপরাধ করি নাই, বিনা অপরাধে পীড়ন করিয়াই কি তোমার অগাধ বুদ্ধি ও শান্তস্বভাবের পরিচয় প্রদান করিতেছ? অথবা মন পরীক্ষা করিয়া দেখিতেছ? যদি সন্দিগ্ধতাই জন্মিয়া থাকে তবে প্রেরিত এই হারকে জিজ্ঞাসা কর, আমি তোমার পক্ষপাতিনী হইয়া এক কালে কূলে জলাঞ্জলি দিয়াছি। প্রণয়প্রবৃত্তিও সহকারিতায় ভয়কে পরাজয় করিয়াছি; কুলক্রমাগত লজ্জার কথা কি? এই অনার্য্যা বালার দুশ্চেষ্টিত দর্শনে নিকটে আসিতেও তার লজ্জাবোধ হয়। অপযশেরও আর ভয় রাখি না, কারণ তোমার সম্বন্ধে তাহা শুনিতে অতি সুমধুর; সুতরাং নিন্দাতেও আর বিদ্বেষবুদ্ধি নাই। একাবলী কহিলেন, সখি! তুমি মুক্তাফলভ্রমে চিত্রক বীজে প্রতারিত হইয়াছ, হেমথালিভ্রমে বর্ণপ্রসাধন পাত্র গ্রহণ করিয়াছ, অতএব এই হার গলদেশ হইতে পরিত্যাগ কর, যাবৎ তোমার প্রিয়সমাগমলাভ না হয়, তাবৎ উহাকে স্পর্শ করিও না। একাবলী এইরূপে চন্দ্রলেখাকে সান্ত্বনা করিতে লাগিলেন।

এ দিকে পুষ্পহংস নন্দনবনের প্রচ্ছায় বনান্তরালে ভ্রমণ করিতে করিতে যে দিকে একাবলী চন্দ্রলেখার সহিত কথা কহিতেছিলেন, সেই দিকে আসিতে লাগিলেন। কিয়দ্দূর আগমন করিয়া দুইটি অল্পবয়স্কা বিদ্যাধরবালার আলাপ শুনিতে পাইলেন। গন্ধর্ব্বকুমার নিশীথ সময়ে স্ত্রীলোকের আলাপ শুনিতে পাইয়া বিস্ময়াপন্ন হইয়া কহিলেন, আঃ দুর্নীত মকরকেতনের কি দুর্দ্ধর্ষতা! এই নব বালাকে প্রণয়ের অধীন করিয়া কি বিসদৃশ কার্য্যই করিতেছে! কি সুকোমল শিরীষকুসুমমঞ্জরী, কি পুণ্ডরীকরাশি, কি কোমলাঙ্গ যুবতীজনের যৌবনসম্পত্তি, কালের বৈগুণ্য দোষে সকলই বিনষ্ট হয়। গভীর রাত্রিকাল, নগরের যাবতীয় লোক নিদ্রায় অচেতন; এ সময়ে কোন্ কুলবালা বিরহবিধুরা আমার ন্যায় অন্তর্দ্দাহে দগ্ধ হইতেছে? যাহা হউক, দেখিতে হইল, এই বলিয়া কিঞ্চিৎ অগ্রসর হইয়া দেখিলেন, চন্দ্রলেখা বাষ্পবারিপরিপ্লুতলোচনে রোদন করিতেছেন। শ্রমস্বেদশীকরবিন্দু বিন্দু বিন্দু গাত্র দিয়া বিগলিত হইতেছে, বোধ হইল যেন রাজবালা সামান্য মুক্তামালার সহিত গজমতিহার পরিয়াছেন, আর তাঁহার লবণ্যে চন্দ্র তারাবলী নন্দনবন সহ বিভাত হইতেছে। চন্দ্রলেখার চন্দনবিলেপিত বক্ষঃস্থলে চন্দ্রালোকে প্রফুল্ল মল্লিকামালা প্রকাশিত হইলে বয়স্য আমাকে কহিলেন, এই কামিনীর কলেবর বিশদশ্রীখণ্ড বলাক্ত হইয়া রজতপর্ব্বতের ন্যায় কমনীয় শোভা ধারণ করিয়াছে, তদুপরি মল্লিকামালা ত্রিদশতরঙ্গিণীনীরে ধবল কমল দল প্রায় কান্তিবিকাশ করিতেছে।

অনন্তর একাবলী কত বুঝাইতে লাগিলেন। চন্দ্রলেখা একাবলীর প্রতি বিরক্ত হইয়া প্রমোদ বনে প্রবেশ করিলেন; তথায় এক নিভৃত তরুমূলে উপবেশন করিয়া কহিলেন, হে চরাচরলোকপূজিত ভুবনত্রয়চূড়ামণে! তোমার অনুগ্রহে যেন এই অপবিত্র কলেবর মৃত্যুশয্যা আশ্রয় করে; হে পিতৃকুল-দেবতে! এই অনার্য্যা বালার অপরাধ মার্জ্জনা করুন; ভগবতি ভবিতব্যতে! প্রসন্ন হও, তোমার সঙ্কল্প সিদ্ধি হইল; মাতঃ বসুন্ধরে! আমাকে আশ্রয় প্রদান করুন, আমি অনাথা ও অসহায়া, তোমার শরণ লইলাম। এই কথা বলিবামাত্র নয়ন স্পন্দহীন, দেহ কাঁপিতে লাগিল, একাবলী যেমন চন্দ্রলেখাকে ধরিবার উদ্যোগ করিতেছে, অমনি আঃ মূঢ়! অপবিত্র করস্পর্শে নিবৃত্ত হও, এই কথা বলিয়া, এক জন বৈমানিক যুবক অবতীর্ণ হইয়া চন্দ্রলেখাকে ক্রোড়ে লইয়া শূন্যে উঠিয়া গেলেন।

. আমি সরোবরের জল হইতে উত্তীর্ণ হইয়াছিলাম, নন্দনকাননমধ্যে অকস্মাৎ বিষাদরুদ্ধ বধূ শ্রবণ

করিয়া তাহার অনুসরণক্রমে ঊর্দ্ধশ্বাসে সেই দিকে ধাবিত হইলাম। যাইতে যাইতে বারম্বার গতিস্খলন হইতে লাগিল তথাপি কিছুই না মানিয়া, ঊর্দ্ধশ্বাসে দৌড়িলাম। সহসা কোটি শারসন ভূতলে পতিত হইলে বৃক্ষের ছায়ায় যে চন্দ্রের আলোক পতিত হইয়াছিল, উৎকণ্ঠায় তাহাই বসন বলিয়া কুড়াইয়া লইবার চেষ্টা করিলাম। অনন্তর উদ্দিষ্ট স্থানে গিয়া দেখিলাম, একাবলীর হস্ত ধারণ করিয়া সকলে রোদন করিতেছে। পরিশেষে শুনিলাম, চন্দ্রলেখার মৃত্যুশোকে বয়স্য সেই দণ্ডেই কলেবর পরিত্যাগ করিয়াছেন, বৈমানিকেরা আসিয়া তাঁহারও মৃতদেহ লইয়া গিয়াছে। এই কথা বলিতে বলিতে তাঁহার প্রিয়সুহৃদ অশ্রুপাত করিতে লাগিলেন, অনন্তর দৈবাদেশে ঐ মানসসরোবরে স্নান করিয়া নক্ষত্রলোকে চলিয়া গেলেন, তাঁহার পুনর্ব্বার আসিবার কথা ছিল, অদ্যাপিও আসেন নাই।

এই রূপে অপ্সরঃকন্যা পুষ্পহংসের কথা শেষ করিলেন। অলিঞ্জর কহিল, অপ্সরঃকন্যার অনুরোধে দুই দিবস তথায় ছিলাম, অতঃপর হতাশ হইয়া বাটীতে প্রত্যাগমন করিলাম। এক্ষণে রাধা ও রাজমহিষী যাহাতে না ক্লেশ পান এরূপ করিতে হইবে, এই বলিয়া সকলে রাজার নিকট গমন করিল।

মহর্ষি মুনিকুমারদিগকে চন্দ্রলেখার মৃত্যু বর্ণন করিয়া কহিলেন, বৎস! তৎপর শ্রবণ কর।

চন্দন ও অনীল হইতে গুহ্যকদিগের দুই কুল সমুৎপন্ন হয়। চন্দ্রমা ও চন্দ্রব্রত নামে ঐ কুলদ্বয়ের দুইজন দলপতি ছিলেন। তাঁহাদিগের ঔরসে হেমলতা ও চন্দ্রপ্রভা নামে দুই চন্দ্রকলা প্রায় কন্যা সমুৎপন্ন হয়। একদা দুই সহোদরায় মহর্ষি নীলধ্বজের পাদপসম্বীতচৈত্যপ্রাঙ্গণে ভ্রমণ করিতে করিতে এক শিখিশিশু দেখিয়াছিল। সেই শিখিশিশুটী আশ্রমপালিত, পূর্ব্বে উহারা জানিতে পারে নাই। তাহার চমৎকার লাবণ্য দর্শনে উভয়েই তাহা গ্রহণ করিতে ব্যগ্র হইল; শেষে মহা বিবাদ উপস্থিত হইল। অতঃপর সেই পক্ষি বিবাদস্থলে মরিয়া যায়। সেই স্থানের অনতিদূরে মহর্ষি দার্ব্বিকের আশ্রম ছিল। মুনিপুঙ্গব পলাশবেশ্মনে উপবেশন করিয়া আছেন, এই সময়ে মুনিকুমারেরা কন্যাদিগকে মহর্ষির সমীপে ধরিয়া আনিলেন। মহর্ষি সমস্ত বৃত্তান্ত শ্রবণ করিয়া কহিলেন, পূর্ব্বে এই কন্যা সুরলোকবাসিনী আর্য্যা নাম্নী অপরাজিতাগণের চন্দনবাহিনী ছিল; সুরতরুর শাপে ললন্তিকারূপে মুনিকুলে জন্মপরিগ্রহ করে, পরে অপ্সরঃ কুলে চন্দ্রলেখা নামে অবতীর্ণ হয়, তৎপর এক্ষণে চন্দ্রপ্রভা নামে গুহ্যককুলে জন্মিয়াছে। এইরূপে সুরতরুর শাপে পুনঃ পুনঃ জন্মপরিগ্রহ করিয়া পূর্ব্বজন্মার্জ্জিত দুষ্কৃতির ফল ভোগ করিতেছে। দেবলোকে শ্রেয়সী নামক গিরিকূটে অংশুমৎসলা নামে এক দেবকন্যা ভগবান ত্রৈলোক্যনাথের আরাধনা করিতেছেন, তাঁহার আশ্রকূটে এই কন্যার দৈবদুর্ব্বিপাক ও দুরদৃষ্টের হেতুভূত মন্দারকলিকা আছে; তাহা বিকাশ না হইলে, ইহার শাপবিমুক্তির অন্য উপায় নাই। সরস্বতীতীর্থে স্নান করিলে ইহাদের পূর্ব্ব বৃত্তান্ত স্মরণ হইতে পারে। মহর্ষি ইহা কহিয়া নিরস্ত হইলেন। অনন্তর হেমলতা ও চন্দ্রপ্রভা সরস্বতীতীর্থে গিয়া অবগাহন করিলেন।

মহর্ষি শ্বেতকেশর কহিলেন, বৎস! গন্ধর্ব্বরাজপুত্র পুষ্পহংস অপ্সরোলোকে কলেবর পরিত্যাগ করিয়া পুষ্করূপে জন্মপরিগ্রহ করেন। চন্দ্রলেখা প্রিয়তমের সমাগমে হতাশ হইয়া দেহত্যাগ করিয়া চন্দ্রপ্রভারূপে জন্মিয়াছিলেন। সরস্বতীতীর্থে অবগাহন করাতে স্বপ্নোত্থিতের ন্যায় সমুদয় স্মৃতিপথারূঢ় হইল। পুষ্পহংসের বিরহ তাহার স্মৃতিপথারূঢ় হইলে পূর্ব্বের ন্যায় অনুতাপ ও বিলাপ করিতে লাগিলেন। অনন্তর ঐ তীর্থে আশ্রম নির্ম্মাণ করিয়া বাস করিতেছিলেন।

অদ্য সেই পারিজাতপুষ্প বিকশিত হইয়াছে। দেবাদিদেব মহাদেবের বর আছে, সরস্বতীতীর্থে স্নান করিলে শরীর পবিত্র ও লোকের জন্মান্তরীণ পূর্ব্ববৃত্তান্ত স্মরণ হয়। অদ্য পুষ্কর ঐ স্থানে আসিয়া

অবগাহন করিবামাত্র চন্দ্রলেখা বৎস পুষ্করকে লইয়া, সুরালোকে গমন করিয়াছেন। মহর্ষি ইহা কহিয়া কুমারদিগের কৌতুকভঞ্জন করিয়া কহিলেন, বৎস কুশপাদের পুনর্জীবিত, চন্দ্রলেখার শাপবৃত্তান্ত ও ইহার চরম অংশ আর এক দিন কহিব, তাহা অতি চমৎকার ও অদ্ভুত। ইহা কহিয়া মহর্ষি শ্বেতকেশর নিবৃত্ত হইলেন।

এইরূপে শুক আখ্যান সমাপন করিয়া কহিল, মহারাজ! মহর্ষি যাহা কহিলেন, উহা ললন্তিকা ও চন্দ্রায়ুধের কথার চরমাংশ, শুনিবার জন্য আমার কৌতুক জন্মিতেছে, উহার চরম অংশ কি জানিবার জন্য এখানে আছি, পরে যদি ললন্তিকার কোন শুভসংবাদ পাই ভালই, নতুবা তপস্যায় প্রাণত্যাগ করিব। মহারাজ চন্দ্রাদিত্য, শুকের কথা শ্রবণ করিয়া অকস্মাৎ উন্মত্ত হইলেন; কেন হইলেন কেহই বলিতে পারিল না। অনন্তর অমাত্য যুক্তি করিয়া শুককে মুক্ত করিয়া দিলেন। শুক, মহর্ষি শ্বেতকেশরের আশ্রমাভিমুখে প্রস্থান করিল।

পারিজাতবিকাশ পূর্বখণ্ড সম্পূর্ণ।